# চলচ্চিত্রে রবীন্দ্রনাথ

প্রথম খণ্ড



সম্পাদনা

শর্মিলা ঘোষ



নিউ বেঙ্গল প্রেস প্রাইভেট লিমিটেড
৬৮ কলেজ স্ট্রিট, কলকাতা ৭০০ ০৭৩

ব্যবহারের প্রয়োজনীয় অনুমতি দিয়েছিলেন। সেই সূত্রেই গ্রন্থাগারিক ভবতোষ তপাদার মহাশয় আমাকে শ্রী অরুণ কুমার রায়ের সাথে যোগাযোগের সন্ধান দেন এবং আমি ব্যক্তিগত ভাবে লেখকের থেকে 'রবীন্দ্রনাথ ও চলচ্চিত্র' গ্রন্থটি সংগ্রহ করি। এই বইটি ছাড়া আমাদের এই গ্রন্থের পরিকল্পনা যে অসম্ভব ছিল একথা বলা যেতেই পারে।

একেবারে শেষে কৃতজ্ঞতা জানাই শ্রী প্রণবেশ মাইতি মহাশয়কে। তিনি তাঁর সংগ্রহের কিছু অমূল্য বই ব্যবহারের অনুমতি দিয়ে আমাদের এই প্রকাশিতব্য গ্রন্থটির সঙ্গে যুক্ত সকলকে গভীর কৃতজ্ঞতায় আবদ্ধ করেছেন। কালীশ মুখোপাধ্যায়ের 'বাংলা চলচ্চিত্র শিল্পের ইতিহাস', রূপমঞ্চ পত্রিকার বিভিন্ন সংখ্যা এবং নন্দন থেকে প্রকাশিত 'Bengali Film Directory' বইগুলি আমাদের এই গ্রন্থের গবেষণা নির্ভর তথ্য অনুসন্ধানে বিশেষ ভাবে সাহায্য করেছে সন্দেহ নেই। গ্রন্থের উপযোগী প্রচ্ছদ পরিকল্পনার জন্য ধন্যবাদ জানাই প্রখ্যাত শিল্পী বিজন কর্মকার মহাশয়কে।

সামগ্রিক পরিকল্পনা, প্রুফ সংশোধন এবং তথ্য সংগ্রহের দায়িত্ব সম্পাদকের উপরেই ছিল, সেখানে কিছু ত্রুটি ও অসঙ্গতি থাকা খুবই সম্ভব এবং সেগুলির সম্পূর্ণ দায়িত্ব আমার। এ প্রসঙ্গে উল্লেখ করা প্রয়োজন অনেকক্ষেত্রেই একটি বিশেষ রবীন্দ্রসাহিত্য নির্বাক এবং সবাক উভয় যুগেই একাধিকবার চলচ্চিত্রায়িত হয়েছে। আমরা প্রথম চলচ্চিত্রায়ণের সময়কালকে ধরে নিয়েই এর অবস্থানকে নির্দিষ্ট করেছি। এবং তারই সঙ্গে পরবর্তীকালের প্রাসঙ্গিক তথ্যগুলিও যোগ করেছি।

প্রকাশক শ্রী প্রবীর কুমার মজুমদারের আগ্রহ ব্যতীত এ গ্রন্থের পরিকল্পনা বা প্রকাশ সম্ভব হত না। তাঁর কন্যা শ্রীমতী নীলাঞ্জনা রায় এবং জামাতা শ্রী সমীর কুমার রায়ের সম্পূর্ণ সহযোগিতা ছাড়া এ বই প্রকাশ অসম্ভব ছিল। ব্যক্তিগত ক্ষেত্রে আমর পরিবারের সকলকে ধন্যবাদ জানাই। তাঁদের সস্নেহ প্রশ্রয় এবং সম্পূর্ণ সহযোগিতা ব্যতীত এমন একটা বড় কাজ করা সম্ভব হত না। আলাদা করে উল্লেখ করতেই হয় আমার মায়ের কথা। বিশিষ্ট পরিচালক সরোজ দে (অগ্রগামী)-র আত্মীয় হবার সুবাদে এই বইয়ের তথ্য সংকলনের ক্ষেত্রে মা যেভাবে ছোট ছোট তথ্য মনে করিয়ে দিয়েছে তাতে আমি বিশেষভাবে উপকৃত। আর বাবার আশীর্বাদ তো আছেই আমার সঙ্গে।

শেষ পর্যন্ত বাংলা সিনেমার সাহিত্যমনস্ক রবীন্দ্র অনুরাগী দর্শক যদি এই গ্রন্থকে প্রয়োজনীয় মনে করেন, যদি সেই দর্শক এই গ্রন্থের পাঠক হয়ে ওঠেন এবং পাঠক আবার সাহিত্য নির্ভর চলচ্চিত্রের অভিমুখে যাত্রা করেন, তবেই প্রকাশক, সম্পাদক, এবং এই বইয়ের সঙ্গে যুক্ত প্রত্যেকের সমস্ত উদ্যম ও প্রচেষ্ট সার্থক হয়েছে বলে মনে করব।

# সূচিপত্র

# মানভঞ্জন



❑ *১৯২৩ সাল।*

মানভঞ্জন---রবীন্দ্র ছোটগল্প। 'মানভঞ্জন' গল্পটির প্রথম প্রকাশ সাধনা পত্রিকায়; বৈশাখ, ১৩০২ সংখ্যায়।

রবীন্দ্র সাহিত্যের প্রথম চলচ্চিত্রায়ণ হল 'মানভঞ্জন' গল্পটির চিত্ররূপের মধ্য দিয়ে।

সাদা-কালো। নির্বাক ছবি। ৮ রিল। ৩৫ মি মি

*পরিচালনা- নরেশচন্দ্র মিত্র;*

*প্রযোজনা—তাজমহল ফিল্ম কোম্পানি;*

*চিত্রশিল্পী— ননী সান্যাল*

*অভিনয়ে--গোপীনাথ—নরেশ মিত্র,* গিরিবালা--সোনা। গোপীনাথের বন্ধু—ইন্দু মুখোপাধ্যায়। গোমস্তা—তিনকড়ি চক্রবর্তী। এছাড়া দুর্গাদাস বন্দ্যোপাধ্যায়, *নীলিমারানী প্রমুখ।*

*মুক্তি—১৮ জুন/ মার্চ-এপ্রিল (?) ১৯২৩; কর্ণওয়ালিশ থিয়েটার।*

○ বিভিন্ন সূত্র থেকে 'মানভঞ্জন' ছবির মুক্তির তারিখ রূপে ১৮ জুন, ১৯২৩ সালের উল্লেখ পেলেও মনে হয় এটি সঠিক তথ্য নয়। সম্ভবত ১৯২৩-এর মার্চ কি এপ্রিল মাসে 'মানভঞ্জন' মুক্তি পেয়েছিল। ১৯২৩-এর এপ্রিল মাসের ১১ ও ২১ তারিখে আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত দুজন দর্শকের দুটি চিঠি আমাদের এই সিদ্ধান্তের সত্যতারই প্রমাণ দেয়।

❑ ***১৯৩০ সাল***

গিরিবালা—রবীন্দ্র ছোটগল্প 'মানভঞ্জন' অবলম্বনে নির্মিত দ্বিতীয় চলচ্চিত্র।

সাদা-কালো, নির্বাক ছবি। ৮ রিল, ৩৫ মিমি।

**চিত্রনাট্য ও পরিচালনা—মধু বসু;**
**প্রযোজনা—ম্যাডন থিয়েটার্স**
**চিত্রগ্রাহক—যতীন দাস**
**অভিনয়ে—গিরিবালা—ললিতা দেবী। গোপীনাথ —ধীরাজ ভট্টাচার্য। গোপীনাথের বন্ধু—নরেশ মিত্র। এছাড়া কান্তি গুপ্ত, লীলাবতী, তিনকড়ি চক্রবর্তী প্রমুখ।**
***মুক্তি—১৫ ফেব্রুয়ারি, ১৯৩০; ক্রাউন প্রেক্ষাগৃহ।***

**○ এখানে উল্লেখ করা যেতে পারে যে সমস্ত তথ্যসূত্র অনুযায়ী 'গিরিবালা' ছবির মুক্তির বছর ১৯৩০ কিন্তু কালীশ মুখোপাধ্যায়ের 'বাংলা চলচ্চিত্র শিল্পের ইতিহাস' নামক গ্রন্থে গিরিবালা মুক্তির বছর রূপে ১৯২৯ সালের উল্লেখ আছে।**

❑ ***১৯৪৭ সাল।***
**গিরিবালা** —রবীন্দ্র ছোটগল্প 'মানভঞ্জন' অবলম্বনে নির্মিত প্রথম হিন্দী চলচ্চিত্র।
সাদা-কালো। হিন্দী। সবাক।
পরিচালনা—মধু বসু।
প্রযোজনা—মধু বসু প্রোডাকসন্স।
অভিনয়ে- --অহীন্দ্র চৌধুরী, ধীরাজ ভট্টাচার্য, হীরালাল, রাজলক্ষ্মী, পূর্ণিমা, তুলসী লাহিড়ী প্রমুখ।

○ নায়িকা গিরিবালার চরিত্রে অভিনয় করেছিলেন নবগতা ইন্দ্রাণী।

১

রমানাথ শীলের ত্রিতল অট্টালিকায় সর্বোচ্চ তলের ঘরে গোপীনাথ শীলের স্ত্রী গিরিবালা বাস করে। শয়নকক্ষের দক্ষিণদ্বারের সম্মুখে ফুলের টবে গুটিকতক বেলফুল এবং গোলাপফুলের গাছ—ছাতটি উচ্চ প্রাচীর দিয়া ঘেরা—বহির্দৃশ্য দেখিবার জন্য প্রাচীরের মাঝে মাঝে একটি করিয়া ইঁট ফাঁক দেওয়া আছে। শোবার ঘরে নানা বেশ এবং বিবেশ-বিশিষ্ট বিলাতি নারীমূর্তির বাঁধানো এন্‌গ্রেভিং টাঙানো রহিয়াছে ; কিন্তু প্রবেশদ্বারের সম্মুখবর্তী বৃহৎ আয়নার উপরে ষোড়শী গৃহস্বামিনীর যে প্রতিবিম্বটি পড়ে তাহা দেয়ালের কোনো ছবি অপেক্ষা সৌন্দর্যে ন্যূন নহে।

গিরিবালার সৌন্দর্য অকস্মাৎ আলোকরশ্মির ন্যায়, বিস্ময়ের ন্যায়, নিদ্রাভঙ্গে চেতনার ন্যায়, একেবারে চকিতে আসিয়া আঘাত করে এবং এক আঘাতে অভিভূত করিয়া দিতে পারে। তাহাকে দেখিলে মনে হয়, 'ইহাকে দেখিবার জন্য প্রস্তুত ছিলাম না। চারি দিকে এবং চিরকাল যেরূপ দেখিয়া আসিতেছে এ একেবারে হঠাৎ তাহা হইতে অনেক স্বতন্ত্র।'

গিরিবালাও আপন লাবণ্যোচ্ছ্বাসে আপনি আদ্যোপান্ত তরঙ্গিত হইয়া উঠিয়াছে। মদের ফেনা যেমন পাত্র ছাপিয়া পড়িয়া যায়, নবযৌবন এবং নবীন সৌন্দর্য তাহার সর্বাঙ্গে তেমনি ছাপিয়া পড়িয়া যাইতেছে—তাহার বসনে ভূষণে, গমনে, তাহার বাহুর বিক্ষেপে, তাহার গ্রীবার ভঙ্গিতে, তাহার চঞ্চল চরণের উদ্দাম ছন্দে, নূপুরনিক্কণে, কঙ্কণের কিঙ্কিণীতে, তরল হাস্যে, ক্ষিপ্র ভাষায়, উজ্জ্বল কটাক্ষে একেবারে উচ্ছৃঙ্খলভাবে উদ্‌বেলিত হইয়া উঠিতেছে।

আপন সর্বাঙ্গের এই উচ্ছলিত মদির রসে গিরিবালার একটা নেশা লাগিয়াছে। প্রায় দেখা যাইত, একখানি কোমল রঙিন বস্ত্রে আপনার পরিপূর্ণ দেহখানি জড়াইয়া সে ছাতের উপরে অকারণে চঞ্চল হইয়া বেড়াইতেছে। যেন মনের ভিতরকার কোন্-এক অশ্রুত অব্যক্ত সংগীতের তালে তালে তাহার অঙ্গপ্রত্যঙ্গ নৃত্য করিতে চাহিতেছে। আপনার অঙ্গকে নানা ভঙ্গিতে উৎক্ষিপ্ত বিক্ষিপ্ত প্রক্ষিপ্ত করিয়া তাহার যেন বিশেষ কী-এক আনন্দ আছে ; সে যেন আপন সৌন্দর্যের নানা দিকে নানা ঢেউ তুলিয়া দিয়া সর্বাঙ্গের উত্তপ্ত রক্তস্রোতে অপূর্ব পুলক-সহকারে বিচিত্র আঘাত প্রতিঘাত অনুভব করিতে থাকে। সে হঠাৎ গাছ হইতে পাতা ছিঁড়িয়া দক্ষিণবাহু আকাশে তুলিয়া সেটা বাতাসে উড়াইয়া দেয়—অমনি তাহার বালা বাজিয়া উঠে, তাহার অঞ্চল বিস্রস্ত হইয়া পড়ে, তাহার সুললিত বাহুর ভঙ্গিটি পিঞ্জরমুক্ত অদৃশ্য পাখির মতো অনন্ত আকাশে মেঘরাজ্যের অভিমুখে উড়িয়া চলিয়া যায়। হঠাৎ



সে টব হইতে একটা মাটির ঢেলা তুলিয়া অকারণে ছুঁড়িয়া ফেলিয়া দেয় ; চরণাঙ্গুলির উপর ভর দিয়া উচ্চ হইয়া দাঁড়াইয়া, প্রাচীরের ছিদ্র দিয়া বৃহৎ বহির্জগৎটা একবার চট্ করিয়া দেখিয়া লয়—আবার ঘুরিয়া আঁচল ঘুরাইয়া চলিয়া আসে, আঁচলের চাবির গোচ্ছা ঝিন্‌ঝিন্ করিয়া বাজিয়া উঠে। হয়তো আয়নার সম্মুখে গিয়া খোঁপা খুলিয়া ফেলিয়া অসময়ে চুল বাঁধিতে বসে ; চুল বাঁধিবার দড়ি দিয়া কেশমূল বেষ্টন করিয়া সেই দড়ি কুন্দদন্তপঙ্‌ক্তিতে দংশন করিয়া ধরে, দুই বাহু উর্ধ্বে তুলিয়া মস্তকের পশ্চাতে বেণীগুলিকে দৃঢ় আকর্ষণে কুণ্ডলায়িত করে, চুল বাঁধা শেষ করিয়া হাতের সমস্ত কাজ ফুরাইয়া যায়—তখন সে আলস্যভরে কোমল বিছানার উপরে আপনাকে পত্রান্তরালচ্যুত একটি জ্যোৎস্নালেখার মতো বিস্তীর্ণ করিয়া দেয়।

তাহার সন্তানাদি নাই, ধনীগৃহে তাহার কোনো কাজকর্মও নাই—সে কেবল নির্জনে প্রতিদিন আপনার মধ্যে আপনি সঞ্চিত হইয়া শেষকালে আপনাকে আর ধারণ করিয়া রাখিতে পারিতেছে না। স্বামী আছে, কিন্তু স্বামী তাহার আয়ত্তের মধ্যে নাই। গিরিবালা বাল্যকাল হইতে যৌবনে এমন পূর্ণবিকশিত হইয়া উঠিয়াও কেমন করিয়া তাহার স্বামীর চক্ষু এড়াইয়া গেছে।

বরঞ্চ বাল্যকালে সে তাহার স্বামীর আদর পাইয়াছিল। স্বামী তখন ইস্কুল পালাইয়া, তাহার সুপ্ত অভিভাবকদিগকে বঞ্চনা করিয়া, নির্জন মধ্যাহ্নে তাহার বালিকা স্ত্রীর সহিত প্রণয়ালাপ করিতে আসিত। এক বাড়িতে থাকিয়াও শৌখিন চিঠির কাগজে স্ত্রীর সহিত চিঠিপত্র-লেখালেখি করিত। ইস্কুলের বিশেষ বন্ধুদিগকে সেই সমস্ত চিঠি দেখাইয়া গর্ব অনুভব করিত। তুচ্ছ এবং কল্পিত কারণে স্ত্রীর সহিত মান-অভিমানেরও অসদ্ভাব ছিল না।

এমন সময়ে বাপের মৃত্যুতে গোপীনাথ স্বয়ং বাড়ির কর্তা হইয়া উঠিল। কাঁচা কাঠের তক্তায় শীঘ্র পোকা ধরে—কাঁচা বয়সে গোপীনাথ যখন স্বাধীন হইয়া উঠিল তখন অনেকগুলি জীবজন্তু তাহার স্কন্ধে বাসা করিল। তখন ক্রমে অন্তঃপুরে তাহার গতিবিধি হ্রাস হইয়া অন্যত্র প্রসারিত হইতে লাগিল।

দলপতিত্বের একটা উত্তেজনা আছে ; মানুষের কাছে মানুষের নেশাটা অত্যন্ত বেশি। অসংখ্য মনুষ্যজীবন এবং সুবিস্তীর্ণ ইতিহাসের উপর আপন প্রভাব বিস্তার করিবার প্রতি নেপোলিয়নের যে একটা প্রবল আর্কষণ ছিল—একটি ছোটো বৈঠকখানার ছোটো কর্তাটিরও নিজের ক্ষুদ্র দলের নেশা অল্পতর পরিমাণে সেই একজাতীয়। সামান্য ইয়ার্কি-বন্ধনে আপনার চরিদিকে একটা লক্ষ্মীছাড়া ইয়ারমণ্ডলী সৃজন করিয়া তুলিলে তাহাদের উপর আধিপত্য এবং তাহাদের নিকট হইতে বাহবা লাভ করা একটা প্রচণ্ড উত্তেজনার কারণ হইয়া দাঁড়ায়; সেজন্য অনেক লোক বিষয়নাশ, ঋণ, কলঙ্ক, সমস্তই স্বীকার করিতে প্রস্তুত হয়।

গোপীনাথ তাহার ইয়ার-সম্প্রদায়ের অধ্যক্ষ হইয়া ভারি মাতিয়া উঠিল। সে প্রতিদিন ইয়ার্কির নব নব কীর্তি, নব নব গৌরবলাভ করিতে লাগিল। তাহার দলের লোক বলিতে লাগিল—শ্যালকবর্গের মধ্যে ইয়ার্কিতে অদ্বিতীয় খ্যাতিলাভ করিল গোপীনাথ। সেই গর্বে, সেই উত্তেজনায় অন্যান্য সমস্ত সুখ দুঃখ কর্তব্যের প্রতি অন্ধ হইয়া হতভাগ্য ব্যক্তিটি রাত্রিদিন আবর্তের মতো পাক খাইয়া-খাইয়া বেড়াইতে লাগিল।

এ দিকে জগজ্জয়ী রূপ লইয়া আপন অন্তঃপুরে প্রজাহীন রাজ্যে, শয়নগৃহের শূন্য সিংহাসনে গিরিবালা অধিষ্ঠান করিতে লাগিল। সে নিজে জানিত, বিধাতা তাহার হস্তে রাজদণ্ড দিয়াছেন—সে জানিত, প্রাচীরের ছিদ্র দিয়া যে বৃহৎ জগৎখানি দেখা যাইতেছে সেই জগৎটিকে সে কটাক্ষে





জয় করিয়া আসিতে পারে—অথচ বিশ্বসংসারের মধ্যে একটি মানুষকেও সে বন্দী করিতে পারে নাই।

গিরিবালার একটি সুরসিকা দাসী আছে, তাহার নাম সুধো, অর্থাৎ সুধামুখী; সে গান গাহিত, নাচিত, ছড়া কাটিত, প্রভুপত্নীর রূপের ব্যাখ্যা করিত; এবং অরসিকের হস্তে এমন রূপ নিষ্ফল হইল বলিয়া আক্ষেপ করিত। গিরিবালার যখন-তখন এই সুধোকে নহিলে চলিত না। উল্‌টিয়া পাল্‌টিয়া সে নিজের মুখের শ্রী, দেহের গঠন, বর্ণের উজ্জ্বলতা সম্বন্ধে বিস্তৃত সমালোচনা শুনিত; মাঝে মাঝে তাহার প্রতিবাদ করিত এবং পরমপুলকিতচিত্তে সুধোকে মিথ্যাবিদিনী চাটুভাষিণী বলিয়া গঞ্জনা করিতে ছাড়িত না। সুধো তখন শত শত শপথ-সহকারে নিজের মতের অকৃত্রিমতা প্রমাণ করিতে বসিত, গিরিবালার পক্ষে তাহা বিশ্বাস করা নিতান্ত কঠিন হইত না।

সুধো গিরিবালাকে গান শুনাইত—'দাসখত দিলাম লিখে শ্রীচরণে'; এই গানের মধ্যে গিরিবালা নিজের অলক্তাঙ্কিত অনিন্দ্যসুন্দর চরণপল্লবের স্তব শুনিতে পাইত এবং একটি পদলুণ্ঠিত দাসের ছবি তাহার কল্পনায় উদিত হইত। কিন্তু হায়, দুটি শ্রীচরণ মলের শব্দে শূন্য ছাতের উপরে আপন জয়গান ঝংকৃত করিয়া বেড়ায়, তবু কোনো স্বেচ্ছাবিক্রিত ভক্ত আসিয়া দাসখত লিখিয়া দিয়া যায় না।

গোপীনাথ যাহাকে দাসখত লিখিয়া দিয়াছে তাহার নাম লবঙ্গ—সে থিয়েটারে অভিনয় করে—সে স্টেজের উপর চমৎকার মূর্ছা যাইতে পারে—সে যখন সানুনাসিক কৃত্রিম কাঁদুনির স্বরে হাঁপাইয়া-হাঁপাইয়া টানিয়া-টানিয়া, আধ-আধ উচ্চারণে "প্রাণনাথ" "প্রাণেশ্বর" করিয়া ডাক ছাড়িতে থাকে তখন পাৎলা ধুতির উপর ওয়েস্ট্‌কোট-পরা ফুল্‌মোজামণ্ডিত দর্শকমণ্ডলী "এক্সেলেন্ট" "এক্সেলেন্ট" করিয়া উচ্ছ্বসিত হইয়া উঠে।

এই অভিনেত্রী লবঙ্গের অত্যাশ্চর্য ক্ষমতার বর্ণনা গিরিবালা ইতিপূর্বে অনেকবার তাহার স্বামীর মুখেই শুনিয়াছে। তখনো তাহার স্বামী সম্পূর্ণরূপে পলাতক হয় নাই। তখন সে তাহার স্বামীর মোহাবস্থা না জানিয়াও মনে মনে অসূয়া অনুভব করিত। আর কোনো নারীর এমন কোনো মনোরঞ্জিনী বিদ্যা আছে যাহা তাহার নাই ইহা সে সহ্য করিতে পারিত না। সাসূয় কৌতূহলে সে অনেকবার থিয়েটার দেখিতে যাইবার ইচ্ছা প্রকাশ করিত, কিন্তু কিছুতেই স্বামীর মত করিতে পারিত না।

অবশেষে সে একদিন টাকা দিয়া সুধোকে থিয়েটার দেখিতে পাঠাইয়া দিল, সুধো আসিয়া নাসা ভ্রূ কুঞ্চিত করিয়া রামনাম উচ্চারণ-পূর্বক অভিনেত্রীদিগের ললাটদেশে সম্মার্জনীর ব্যবস্থা করিল—এবং তাহাদের কদর্য মূর্তি ও কৃত্রিম ভঙ্গিতে যে-সমস্ত পুরুষের অভিরুচি জন্মে, তাহাদের সম্বন্ধেও সেই একই রূপ বিধান স্থির করিল। শুনিয়া গিরিবালা বিশেষ আশ্বস্ত হইল।

কিন্তু যখন তাহার স্বামী বন্ধন ছিন্ন করিয়া গেল তখন তাহার মনে সংশয় উপস্থিত হইল। সুধোর কথায় অবিশ্বাস প্রকাশ করিলে সুধো গিরির গা ছুঁইয়া বারংবার কহিল, বস্ত্রখণ্ডাবৃত দগ্ধকাষ্ঠের মতো তাহা নীরস এবং কুৎসিত চেহারা। গিরি তাহার আকর্ষণী শক্তির কোনো কারণ নির্ণয় করিতে পারিল না। এবং নিজের অভিমানে সাংঘাতিক আঘাত প্রাপ্ত হইয়া জ্বলিতে লাগিল।

অবশেষে একদিন সন্ধ্যাবেলায় সুধোকে লইয়া গোপনে থিয়েটার দেখিতে গেল। নিষিদ্ধ কাজের উত্তেজনা বেশি। তাহার হৃদপিণ্ডের মধ্যে যে-এক মৃদু কম্পন উপস্থিত হইয়াছিল সেই কম্পনাবেগে এই আলোকময় লোকময় বাদ্যসংগীতমুখরিত দৃশ্যপটশোভিত রঙ্গভূমি তাহার চক্ষে দ্বিগুণ অপরূপতা ধারণ করিল। তাহার সেই প্রাচীরবেষ্টিত নির্জন নিরানন্দ অন্তঃপুর



হইতে এ কোন্-এক সুসজ্জিত সুন্দর উৎসবলোকের প্রান্তে আসিয়া উপস্থিত হইল। সমস্ত স্বপ্ন বলিয়া বোধ হইতে লাগিল।

সেদিন 'মানভঞ্জন' অপেরা অভিনয় হইতেছে। কখন ঘণ্টা বাজিল, বাদ্য থামিয়া গেল, চঞ্চল দর্শকগণ মুহূর্তে স্থির নিস্তব্ধ হইয়া বসিল, রঙ্গমঞ্চের সম্মুখবর্তী আলোকমালা উজ্জ্বলতর হইয়া উঠিল, পট উঠিয়া গেল, একদল সুসজ্জিত নটী ব্রজাঙ্গনা সাজিয়া সংগীতসহযোগে নৃত্য করিতে লাগিল, দর্শকগণের করতালি এবং প্রশংসাবাদে নাট্যশালা থাকিয়া-থাকিয়া ধ্বনিত কম্পিত হইয়া উঠিল—তখন গিরিবালার তরুণ দেহের রক্তলহরী উন্মাদনায় আলোড়িত হইতে লাগিল। সেই সংগীতের তানে, আলোক ও আভরণের ছটায়, এবং সম্মিলিত প্রশংসাধ্বনিতে সে ক্ষণকালের জন্য সমাজ সংসার সমস্তই বিস্মৃত হইয়া গেল—মনে করিল, এমন এক জায়গায় আসিয়াছে যেখানে বন্ধনমুক্ত সৌন্দর্যপূর্ণ স্বাধীনতার কোনো বাধামাত্র নাই।

সুধো মাঝে মাঝে আসিয়া ভীতস্বরে কানে কানে বলে, "বউঠাকরুন, এই বেলা বাড়ি ফিরিয়া চলো। দাদাবাবু জানিতে পারিলে রক্ষা থাকিবে না।" গিরিবালা সে কথায় কর্ণপাত করে না। তাহার মনে এখন আর কিছুমাত্র ভয় নাই।

অভিনয় অনেক দূর অগ্রসর হইল। রাধার দুর্জয় মান হইয়াছে ; সে মানসাগরে কৃষ্ণ আর কিছুতেই থই পাইতেছে না ; কত অনুনয়বিনয় সাধাসাধি কাঁদাকাঁদি, কিছুতেই কিছু হয় না। তখন গর্বভরে গিরিবালার বক্ষ ফুলিতে লাগিল। কৃষ্ণের এই লাঞ্ছনায় সে যেন মনে মনে রাধা হইয়া নিজের অসীম প্রতাপ নিজে অনুভব করিতে লাগিল। কেহ তাহাকে কখনো এমন করিয়া সাধে নাই; সে অবহেলিত অবমানিত পরিত্যক্ত স্ত্রী, কিন্তু তবু সে এক অপূর্ব মোহে স্থির করিল যে এমন করিয়া নিষ্ঠুরভাবে কাঁদাইবার ক্ষমতা তাহারও আছে। সৌন্দর্যের যে কেমন দোর্দণ্ডপ্রতাপ তাহা সে কানে শুনিয়াছে, অনুমান করিয়াছে মাত্র—আজ দীপের আলোকে, গানের সুরে, সুদৃশ্য রঙ্গমঞ্চের উপরে তাহা সুস্পষ্টরূপে প্রত্যক্ষ করিল। নেশায় তাহার সমস্ত মস্তিষ্ক ভরিয়া উঠিল।

অবশেষে যবনিকাপতন হইল, গ্যাসের আলো ম্লান হইয়া আসিল, দর্শকগণ প্রস্থানের উপক্রম করিল; গিরিবালা মন্ত্রমুগ্ধের মতো বসিয়া রহিল। এখান হইতে উঠিয়া যে বাড়ি যাইতে হইবে এ কথা তাহার মনে ছিল না। সে ভাবিতেছিল, অভিনয় বুঝি ফুরাইবে না। যবনিকা আবার উঠিবে; রাধিকার নিকট শ্রীকৃষ্ণের পরাভব, ইহা ছাড়া আর কোনো বিষয় উপস্থিত নাই। সুধো কহিল, "বউঠাকরুন, করো কী, ওঠো, এখনই সমস্ত আলো নিবাইয়া দিবে।"

গিরিবালা গভীর রাত্রে আপন শয়নকক্ষে ফিরিয়া আসিল। কোণে একটি দীপ মিট্‌মিট করিতেছে—ঘরে একটি লোক নাই, শব্দ নাই—গৃহপ্রান্তে নির্জন শয্যার উপরে একটি পুরাতন মশারি বাতাসে অল্প অল্প দুলিতেছে ; তাহার প্রতিদিনের জগৎ অত্যন্ত বিশ্রী বিরস এবং তুচ্ছ বলিয়া ঠেকিতে লাগিল। কোথায় সেই সৌন্দর্যময় আলোকময় সংগীতময় রাজ্য—যেখানে সে আপনার সমস্ত মহিমা বিকীর্ণ করিয়া দিয়া জগতের কেন্দ্রস্থলে বিরাজ করিতে পারে, যেখানে সে অজ্ঞাত অবজ্ঞাত তুচ্ছ সাধারণ নারীমাত্র নহে।

এখন হইতে সে প্রতি সপ্তাহেই থিয়েটারে যাইতে আরম্ভ করিল। কালক্রমে তাহার সেই প্রথম মোহ অনেকটা-পরিমাণে হ্রাস হইয়া আসিল—এখন সে নটনটীদের মুখের রঙচঙ, সৌন্দর্যের অভাব, অভিনয়ের কৃত্রিমতা সমস্ত দেখিতে পাইল কিন্তু তবু তাহার নেশা ছুটিল না। রণসংগীত শুনিলে যোদ্ধার হৃদয় যেমন নাচিয়া উঠে, রঙ্গমঞ্চের পট উঠিয়া গেলেই তাহার বক্ষের মধ্যে সেইরূপ আন্দোলন উপস্থিত হইত। ঐ-যে সমস্ত সংসার হইতে স্বতন্ত্র সুদৃশ্য সমুচ্চ সুন্দর বেদিকা স্বর্ণলেখায় অঙ্কিত, চিত্রপটে সজ্জিত, কাব্য





এবং সংগীতের ইন্দ্রজালে মায়ামণ্ডিত, অসংখ্য মুগ্ধদৃষ্টির দ্বারা আক্রান্ত, নেপথ্যভূমির গোপনতার দ্বারা অপূর্বরহস্যপ্রাপ্ত, উজ্জ্বল আলোকমালায় সর্বসমক্ষে সুপ্রকাশিত— বিশ্ববিজয়িনী সৌন্দর্যরাজ্ঞীর পক্ষে এমন মায়াসিংহাসন আর কোথায় আছে।

প্রথম যেদিন সে তাহার স্বামীকে রঙ্গভূমিতে উপস্থিত দেখিল, এবং যখন গোপীনাথ কোনো নটীর অভিনয়ে উন্মত্ত উচ্ছ্বাস প্রকাশ করিতে লাগিল, তখন স্বামীর প্রতি তাহার মনে প্রবল অবজ্ঞার উদয় হইল। সে জর্জরিতচিত্তে মনে করিল, যদি কখনো এমন দিন আসে যে তাহার স্বামী তাহার রূপে আকৃষ্ট হইয়া দগ্ধপক্ষ পতঙ্গের মতো তাহার পদতলে আসিয়া পড়ে, এবং সে আপন চরণনখরের প্রান্ত হইতে উপেক্ষা বিকীর্ণ করিয়া দিয়া অভিমানভরে চলিয়া যাইতে পারে, তবেই তাহার এই ব্যর্থ রূপ ব্যর্থ যৌবন সার্থকতা লাভ করিবে।

কিন্তু সে শুভদিন আসিল কই। আজকাল গোপীনাথের দর্শন পাওয়াই দুর্লভ হইয়াছে। সে আপন প্রমত্ততার ঝড়ের মুখে ধূলিধ্বজের মতো একটা দল পাকাইয়া ঘুরিতে ঘুরিতে কোথায় চলিয়া গিয়াছে তাহার আর ঠিকানা নাই।

একদিন চৈত্রমাসের বাসন্তী পূর্ণিমায় গিরিবালা বাসন্তী রঙের কাপড় পরিয়া দক্ষিণবাতাসে অঞ্চল উড়াইয়া ছাদের উপর বসিয়াছিল। যদিও ঘরে স্বামী আসে না তবু গিরি উল্‌টিয়া পাল্‌টিয়া প্রতিদিন বদল করিয়া নূতন নূতন গহনায় আপনাকে সুসজ্জিত করিয়া তুলিত। হীরামুকুতার আভরণ তাহার অঙ্গে প্রত্যঙ্গে একটি উন্মাদনা সঞ্চার করিত, ঝল্‌মল্‌ করিয়া রুনুঝুনু বাজিয়া তাহার চারি দিকে একটি হিল্লোল তুলিতে থাকিত। আজ সে হাতে বাজুবন্ধ এবং গলায় একটি চুনি ও মুক্তার কণ্ঠী পরিয়াছে এবং বামহস্তের কনিষ্ঠ অঙ্গুলিতে একটি নীলার আংটি দিয়াছে। সুধো পায়ের কাছে বসিয়া মাঝে মাঝে তাহার নিটোল কোমল রক্তোৎপলপদপল্লবে হাত বুলাইতেছিল এবং অকৃত্রিম উচ্ছ্বাসের সহিত বলিতেছিল, "আহা বউঠাকরুন, আমি যদি পুরুষমানুষ হইতাম তাহা হইলে এই পা দুখানি বুকে লইয়া মরিতাম।" গিরিবালা সগর্বে হাসিয়া উত্তর দিতেছিল, "বোধ করি বুকে না লইয়াই মরিতে হইত— তখন কি আর এমন করিয়া পা ছড়াইয়া দিতাম। আর বকিস নে। তুই সেই গানটা গা।"

সুধো সেই জ্যোৎস্নাপ্লাবিত নির্জন ছাদের উপর গাহিতে লাগিল—

দাসখত দিলেম লিখে শ্রীচরণে,
সকলে সাক্ষী থাকুক বৃন্দাবনে।

তখন রাত্রি দশটা। বাড়ির আর-সকলে আহারাদি সমাধা করিয়া ঘুমাইতে গিয়াছে। এমন সময় আতর মাখিয়া, উড়ানি উড়াইয়া, হঠাৎ গোপীনাথ আসিয়া উপস্থিত হইল। সুধো অনেকখানি জিভ কাটিয়া সাত হাত, ঘোমটা টানিয়া ঊর্ধ্বশ্বাসে পলায়ন করিল।

গিরিবালা ভাবিল, তাহার দিন আসিয়াছে। সে মুখ তুলিয়া চাহিল না। সে রাধিকার মতো গুরুমানভরে অটল হইয়া বসিয়া রহিল। কিন্তু দৃশ্যপট উঠিল না, শিখিপুচ্ছচূড়া পায়ের কাছে লুটাইল না, কেহ রাগিণীতে গাহিয়া উঠিল না "কেন পূর্ণিমা আঁধার কর লুকায়ে বদনশশী"। সংগীতহীন নীরসকণ্ঠে গোপীনাথ বলিল, "একবার চাবিটা দাও দেখি।"

এমন জ্যোৎস্নায়, এমন বসন্তে, এত দিনের বিচ্ছেদেব পরে এই কি প্রথম সম্ভাষণ! কাব্যে নাটকে উপন্যাসে যাহা লেখে তাহার আগাগোড়াই মিথ্যা কথা! অভিনয়মঞ্চেই প্রণয়ী গান গাহিয়া পায়ে আসিয়া লুটাইয়া পড়ে— এবং তাহাই দেখিয়া যে দর্শকের চিত্ত বিগলিত হইয়া যায় সেই লোকটি বসন্তনিশীথে গৃহছাদে আসিয়া আপন অনুপমা যুবতী স্ত্রীকে বলে 'ওগো, একবার চাবিটা দাও দেখি'! তাহাতে না আছে রাগিণী, না আছে প্রীতি, তাহাতে কোনো মোহ নাই, মাধুর্য নাই— তাহা অত্যন্ত অকিঞ্চিৎকর।



এমন সময়ে দখিনে বাতাস জগতের সমস্ত অপমানিত কবিত্বের মর্মান্তিক দীর্ঘনিশ্বাসের মতো হুহু করিয়া বহিয়া গেল—টব-ভরা ফুটন্ত বেলফুলের গন্ধ ছাদময় ছড়াইয়া দিয়া গেল, গিরিবালার চূর্ণ অলক চোখেমুখে আসিয়া পড়িল এবং তাহার বাসন্তী রঙের সুগন্ধি আঁচল অধীরভাবে যেখানে-সেখানে উড়িতে লাগিল। গিরিবালা সমস্ত মান বিসর্জন দিয়া উঠিয়া পড়িল।

স্বামীর হাত ধরিয়া বলিল, "চাবি দিব এখন, তুমি ঘরে চলো।" আজ সে কাঁদিবে কাঁদাইবে, তাহার সমস্ত নির্জন কল্পনাকে সার্থক করিবে, তাহার সমস্ত ব্রহ্মাস্ত্র বাহির করিয়া বিজয়ী হইবে, ইহা সে দৃঢ় সংকল্প করিয়াছে।

গোপীনাথ কহিল, "আমি বেশি দেরি করিতে পারিব না—তুমি চাবি দাও।"

গিরিবালা কহিল, "আমি চাবি দিব এবং চাবির মধ্যে যাহা কিছু আছে সমস্ত দিব—কিন্তু আজ রাত্রে তুমি কোথাও যাইতে পারিবে না।"

গোপীনাথ বলিল, "সে হইবে না। আমার বিশেষ দরকার আছে।"

গিরিবালা বলিল, "তবে আমি চাবি দিব না।"

গোপী বলিল, "দিবে না বৈকি! কেমন না দাও দেখিব।"—বলিয়া সে গিরিবালার আঁচলে দেখিল, চাবি নাই। ঘরের মধ্যে ঢুকিয়া তাহার আয়নার বাক্সর দেরাজ খুলিয়া দেখিল, তাহার মধ্যেও চাবি নাই। তাহার চুল বাঁধিবার বাক্স জোর করিয়া ভাঙিয়া খুলিল; তাহাতে কাজললতা, সিঁদুরের কৌটা, চুলের দড়ি প্রভৃতি বিচিত্র উপকরণ আছে—চাবি নাই। তখন সে বিছানা ঘাঁটিয়া, গদি উঠাইয়া, আলমারি ভাঙিয়া, নাস্তানাবুদ করিয়া তুলিল।

গিরিবালা প্রস্তরমূর্তির মতো শক্ত হইয়া দরজা ধরিয়া ছাদের দিকে চাহিয়া দাঁড়াইয়া রহিল। ব্যর্থমনোরথ গোপীনাথ রাগে গর্‌গর্ করিতে করিতে আসিয়া বলিল, "চাবি দাও বলিতেছি, নহিলে ভালো হইবে না।"

গিরিবালা উত্তরমাত্র দিল না। তখন গোপী তাহাকে চাপিয়া ধরিল এবং তাহার হাত হইতে বাজুবন্ধ, গলা হইতে কণ্ঠী, অঙ্গুলি হইতে আংটি ছিনিয়া লইয়া তাহাকে লাথি মারিয়া চলিয়া গেল।

বাড়ির কাহারও নিদ্রাভঙ্গ হইল না, পল্লীর কেহ কিছুই জানিতে পারিল না, জ্যোৎস্নারাত্রি তেমনি নিস্তব্ধ হইয়া রহিল, সর্বত্র যেন অখণ্ড শান্তি বিরাজ করিতেছে। কিন্তু অন্তরের চীৎকারধ্বনি যদি বাহিরে শুনা যাইত, তবে সেই চৈত্রমাসের সুখসুপ্ত জ্যোৎস্নানিশীথিনী অকস্মাৎ তীব্রতম আর্তস্বরে দীর্ণ বিদীর্ণ হইয়া যাইত। এমন সম্পূর্ণ নিঃশব্দে এমন হৃদয়বিদারণ ব্যাপার ঘটিয়া থাকে!

অথচ সে রাত্রিও কাটিয়া গেল। এমন পরাভব, এত অপমান, গিরিবালা সুধোর কাছেও বলিতে পারিল না। মনে করিল, আত্মহত্যা করিয়া, এই অতুল রূপযৌবন নিজের হাতে খণ্ড খণ্ড করিয়া ভাঙিয়া ফেলিয়া, সে আপন অনাদরের প্রতিশোধ লইবে। কিন্তু তখনই মনে পড়িল, তাহাতে কাহারও কিছু আসিবে যাইবে না—পৃথিবীর যে কতখানি ক্ষতি হইবে তাহা কেহ অনুভবও করিবে না। জীবনেও কোনো সুখ নাই, মৃত্যুতেও কোনো সান্ত্বনা নাই।

গিরিবালা বলিল, "আমি বাপের বাড়ি চলিলাম।" তাহার বাপের বাড়ি কলিকাতা হইতে দূরে। সকলেই নিষেধ করিল—কিন্তু বাড়ির কর্ত্রী নিষেধও শুনিল না, কাহাকে সঙ্গেও লইল না। এ দিকে গোপীনাথও সদলবলে নৌকাবিহারে কত দিনের জন্য কোথায় চলিয়া গিয়াছে কেহ জানে না।





২

গান্ধর্ব থিয়েটারে গোপীনাথ প্রায় প্রত্যেক অভিনয়েই উপস্থিত থাকিত। সেখানে 'মনোরমা' নাটকে লবঙ্গ মনোরমা সাজিত এবং গোপীনাথ সদলে সম্মুখের সারে বসিয়া তাহাকে উচ্চৈঃস্বরে বাহবা দিত এবং স্টেজের উপর তোড়া ছুঁড়িয়া ফেলিত। মাঝে মাঝে এক-একদিন গোলমাল করিয়া দর্শকদের অত্যন্ত বিরক্তিভাজন হইত। তথাপি রঙ্গভূমির অধ্যক্ষগণ তাহাকে কখনো নিষেধ করিতে সাহস করে নাই।

অবশেষে একদিন গোপীনাথ কিঞ্চিৎ মত্তাবস্থায় গ্রীন্‌রুমের মধ্যে প্রবেশ করিয়া ভারি গোল বাধাইয়া দিল। কী-এক সামান্য কাল্পনিক কারণে সে আপনাকে অপমানিত জ্ঞান করিয়া কোনো নটীকে গুরুতর প্রহার করিল। তাহার চীৎকারে এবং গোপীনাথের গালিবর্ষণে সমস্ত নাট্যশালা চকিত হইয়া উঠিল।

সেদিন অধ্যক্ষগণ আর সহ্য করিতে না পারিয়া গোপীনাথকে পুলিসের সাহায্যে বাহির করিয়া দেয়।

গোপীনাথ এই অপমানের প্রতিশোধ লইতে কৃতনিশ্চয় হইল। থিয়েটারওয়ালারা পূজার এক মাস পূর্ব হইতে নূতন নাটক 'মনোরমা'র অভিনয় খুব আড়ম্বর-সহকারে ঘোষণা করিয়াছে। বিজ্ঞাপনের দ্বারা কলিকাতা শহরটাকে কাগজে মুড়িয়া ফেলিয়াছে; রাজধানীকে যেন সেই বিখ্যাত গ্রন্থকারের নামাঙ্কিত নামাবলি পরাইয়া দিয়াছে।

এমন সময় গোপীনাথ তাহাদের প্রধান অভিনেত্রী লবঙ্গকে লইয়া বোটে চড়িয়া কোথায় অন্তর্ধান হইল তাহার আর সন্ধান পাওয়া গেল না।

থিয়েটারওয়ালারা হঠাৎ অকূল পাথারে পড়িয়া গেল। কিছুদিন লবঙ্গের জন্য অপেক্ষা করিয়া অবশেষে এক নূতন অভিনেত্রীকে মনোরমার অংশ অভ্যাস করাইয়া লইল—তাহাতে তাহাদের অভিনয়ের সময় পিছাইয়া গেল।

কিন্তু বিশেষ ক্ষতি হইল না। অভিনয়স্থলে দর্শক আর ধরে না। শত শত লোক দ্বার হইতে ফিরিয়া যায়। কাগজেও প্রশংসার সীমা নাই।

সে প্রশংসা দূরদেশে গোপীনাথের কানে গেল। সে আর থাকিতে পারিল না। বিদ্বেষে এবং কৌতূহলে পূর্ণ হইয়া সে অভিনয় দেখিতে আসিল।

প্রথম পট-উৎক্ষেপে অভিনয়ের আরম্ভভাগে মনোরমা দীনহীনবেশে দাসীর মতো তাহার শ্বশুরবাড়িতে থাকে— প্রচ্ছন্ন বিনম্র সংকুচিত-ভাবে সে আপনার কাজকর্ম করে—তাহার মুখে কথা নাই, এবং তাহার মুখ ভালো করিয়া দেখাই যায় না।

অভিনয়ের শেষাংশে মনোরমাকে পিতৃগৃহে পাঠাইয়া তাহার স্বামী অর্থলোভে কোনো-এক লক্ষপতির একমাত্র কন্যাকে বিবাহ করিতে উদ্যত হইয়াছে। বিবাহের পর বাসরঘরে যখন স্বামী নিরীক্ষণ করিয়া দেখিল তখন দেখিতে পাইল—এও সেই মনোরমা, কেবল সেই দাসীবেশ নাই—আজ সে রাজকন্যা সাজিয়াছে, তাহার নিরুপম সৌন্দর্য আভরণে ঐশ্বর্যে মণ্ডিত হইয়া দশ দিকে বিকীর্ণ হইয়া পড়িতেছে। শিশুকালে মনোরমা তাহার ধনী পিতৃগৃহ হইতে অপহৃত হইয়া দরিদ্রের গৃহে পালিত হইয়াছে। বহুকাল পরে সম্প্রতি তাহার পিতা সেই সন্ধান পাইয়া কন্যাকে ঘরে আনাইয়া তাহার স্বামীর সহিত পুনরায় নূতন সমারোহে বিবাহ দিয়াছে।

তাহার পরে বাসরঘরে মানভঞ্জনের পালা আরম্ভ হইল।

কিন্তু ইতিমধ্যে দর্শকমণ্ডলীর মধ্যে ভারি এক গোলমাল বাধিয়া উঠিল। মনোরমা যতক্ষণ মলিন দাসীবেশে ঘোমটা টানিয়া ছিল ততক্ষণ গোপীনাথ নিস্তব্ধ হইয়া দেখিতেছিল। কিন্তু



যখন সে আভরণে ঝল্‌মল্‌ করিয়া, রক্তাম্বর পরিয়া, মাথার ঘোমটা ঘুচাইয়া রূপের তরঙ্গ তুলিয়া বাসরঘরে দাঁড়াইল এবং এক অনির্বচনীয় গর্বে গৌরবে গ্রীবা বঙ্কিম করিয়া সমস্ত দর্শকমণ্ডলীর প্রতি এবং বিশেষ করিয়া সম্মুখবর্তী গোপীনাথের প্রতি চকিত বিদ্যুতের ন্যায় অবজ্ঞাবজ্রপূর্ণ তীক্ষ্ণ কটাক্ষ নিক্ষেপ করিল—যখন সমস্ত দর্শকমণ্ডলীর চিত্ত উদ্‌বেলিত হইয়া প্রশংসার করতালিতে নাট্যস্থলী সুদীর্ঘকাল কম্পান্বিত করিয়া তুলিতে লাগিল—তখন গোপীনাথ সহসা উঠিয়া দাঁড়াইয়া "গিরিবালা" "গিরিবালা" করিয়া চীৎকার করিয়া উঠিল। ছুটিয়া স্টেজের উপর লাফ দিয়া উঠিবার চেষ্টা করিল—বাদকগণ তাহাকে ধরিয়া ফেলিল।

এই অকস্মাৎ রসভঙ্গে মর্মান্তিক ক্রুদ্ধ হইয়া দর্শকগণ ইংরাজিতে বাংলায় "দূর করে দাও" "বের করে দাও" বলিয়া চীৎকার করিতে লাগিল।

গোপীনাথ পাগলের মতো ভগ্নকণ্ঠে চীৎকার করিতে লাগিল, "আমি ওকে খুন করব, ওকে খুন করব।"

পুলিস আসিয়া গোপীনাথকে ধরিয়া টানিয়া বাহির করিয়া লইয়া গেল। সমস্ত কলিকাতা শহরের দর্শক দুই চক্ষু ভরিয়া গিরিবালার অভিনয় দেখিতে লাগিল, কেবল গোপীনাথ সেখানে স্থান পাইল না।

বৈশাখ ১৩০২

**বিজ্ঞাপন ও সমালোচনা....**

রবীন্দ্র সাহিত্য নির্ভর প্রথম নির্বাক চলচ্চিত্র 'মানভঞ্জন' দেখার পর জনৈক দর্শক শ্রী সুধীরচন্দ্র সরকারের লেখা চিঠি। ১৯২৩ সালের ১১ এপ্রিল আনন্দবাজার পত্রিকায় চিঠিটি প্রকাশিত হয়।

সম্পাদক মহাশয়,

সেদিন আমরা রসা থিয়েটারে রবীন্দ্রনাথের 'মানভঞ্জন' দেখিতে গিয়েছিলাম। তাজমহল ফিল্‌ম্‌ কোম্পানী সম্পূর্ণ বাঙালী পরিচালিত এবং কয়েকজন লব্ধপ্রতিষ্ঠ অভিনেতা এই কোম্পানীর সহিত সংশ্লিষ্ট। বাঙালি ফিল্‌ম্‌ কোম্পানী, বাঙালি অভিনেতা-অভিনেত্রী সমস্তই দেশী বলিয়াই আমাদের দেখিবার উৎসাহ ও আগ্রহ বেশী। রবীন্দ্রনাথের "মানভঞ্জন" যাঁহারা পড়িয়াছেন, তাঁহারা নিশ্চয়ই আশা করিতে পারেন যে, "মানভঞ্জন" দেখিয়া সকলেই মুগ্ধ হইবেন। রবীন্দ্রনাথ যেন এই "মানভঞ্জন" গল্পটি সিনেমার জন্যই লিখিয়াছেন—এমনই সুন্দর ও এমনই মর্মস্পর্শী গল্পে ঘটনা-বৈচিত্র্যে এবং মনস্তত্ত্বের এমন সুন্দর সমাবেশ যে, কোনো লাইন যোগ কিম্বা বাদ দিবার প্রয়োজন হয় না। অথচ তাজমহল ফিল্‌ম্‌ কোম্পানীর 'সিনেমা-লেখক, এই গল্পটি ফেনাইয়া ফেনাইয়া এমন সব অদ্ভুত ও হাস্যস্পদ ঘটান যোগ করিয়াছেন যে, যে কোনো তৃতীয় শ্রেণীর লেখক এইরূপ গল্প লিখিতে লজ্জাবোধ করিত। রবিবাবুর গল্পটি ছিল বিয়োগান্তক, কিন্তু আমাদের 'সিনেমা লেখক , এটিকে করিয়াছেন মিলনান্তক। লেখক হয়তো ভাবিয়াছেন 'All's well that ends well,' তাই তিনি মাথা ঘামাইয়া রবিবাবুর এই মস্ত ভুলটা শোধরাইয়া দিয়াছেন। রবীন্দ্রনাথের এমন সুন্দর গল্পটি এমনভাবে ফাঁপাইয়া তুলিয়া বিকৃতভাবে সাধারণের সামনে দিবার লেখকের অধিকার আছে কি না তাহাও বিবেচ্য।

প্রধান নায়ক 'গোপীনাথ' সাজিয়াছিলেন শ্রীনরেশচন্দ্র মিত্র বি, এল। নরেশবাবু থিয়েটারের একজন বড় অভিনেতা; বর্তমানে তাঁর মতো expressionist নাকি আর নেই, গোপীনাথের অংশে তাঁহাকে দেখিয়া তাঁহার অতি বড় বন্ধুরাও বোধ করি গোপনে দুঃখ প্রকাশ করিয়াছেন। গোপীনাথের অধঃপতন দেখাইতে গিয়া তিনি প্রথম হইতে শেষ পর্যন্ত 'মাতালের' অভিনয় করিয়াছেন। সবখানে সব সময়ে কেবল মদের গ্লাস ও বোতল! অধঃপতন দেখাইবার যে আরো অনেক উপায় ছিল তা লেখক খুঁজিয়া পাইলেন না।





তারপর বিরহ-দৃশ্যের কথা,— গোপীনাথের স্ত্রী গিরিবালার বিরহ দেখাইতে গিয়া আমাদের সিনেমা-লেখক কেবল একমাত্র হারমোনিয়ামই পাইয়াছেন। বিরহিনী গিরিবালা কথায় কথায় টেবিল হারমোনিয়ামের কাছে আসিয়া উপস্থিত হয় এবং একটি মাত্র হস্ত চালনার সঙ্গে গান জুড়ে দেয়। এই একঘেয়ে বিরহ দৃশ্যে দর্শকের মন উৎপীড়িত হইয়া ওঠে।

এইরূপ লেখায়, অভিনয়ে, দশ্যপটে ও পোষাক পরিচ্ছেদে—নানা দিক্ দিয়া মানভঞ্জনে অনেক ত্রুটি থাকিয়া গিয়াছে। ছোটখাটো ত্রুটিও অনেক আছে —যেমন গিরিবালার রবীন্দ্রনাথের 'কথা ও কাহিনী' খুলিয়া 'সোনার তরী' পড়া। এক 'প্রেমিকানন্দ' ও 'দেওয়ান' ছাড়া সমস্ত অভিনেতা ও অভিনেত্রী যেন কাঠের পুতুল। সবাই প্রাণহীন সবাই আড়ষ্ট। কোথাও স্বচ্ছন্দগতি নাই মুখে ভাব নাই। 'মানভঞ্জন' দেখিয়া বাঙালী ফিল্মের উন্নতি সম্বন্ধে হতাশ হইয়াছি।

আশা করি তাজমহল ফিল্ম্ কোম্পানীর কর্তৃপক্ষগণ আমাদের এই কথাগুলো ভালভাবেই গ্রহণ করিবেন। বাঙালি ফিল্ম্ যাহাতে বিলাতী ফিল্ম্ অপেক্ষা কোন বিষয়ে খারাপ না হয়—তাহার চেষ্টা সকলেরই করা উচিৎ এবং সেই অভিপ্রায়েই এত লিখিলাম।

শ্রী সুধীরচন্দ্র সরকার

২১ এপ্রিল, ১৯২৩ আনন্দবাজার পত্রিকায় জনৈক দর্শক শ্রী হরেন্দ্রনাথ দত্তর অপর একটি চিঠি প্রকাশিত হয়। এই চিঠিতে তিনি পূর্ববর্তী সুধীরচন্দ্র সরকারের সমালোচনার প্রতিবাদ করেন।

সম্পাদক মহাশয়,

আপনার ২৮শে চৈত্র তারিখের আনন্দবাজার পত্রিকায়' প্রকাশিত 'মানভঞ্জন' ফিল্মের সমালোচনা পড়িয়া আমরা সত্যই অত্যন্ত আশ্চর্যান্বিত হইয়াছি। আমরা অবশ্য বলতে চাই না যে, 'মানভঞ্জন' চমৎকার হইযাছে, ইঁহার কোন ত্রুটি নাই। ত্রুটি নিশ্চয়ই আছে, কিন্তু তাহা সত্ত্বেও ইঁহার অভিনয় যে অন্য সমস্ত বাঙলা—শুধু বাঙলা কেন, সমস্ত ভারতীয় ফিল্ম অপেক্ষা অনেকটা উন্নত ধরনের এ কথা বোধ হয় সকলেই (যাহাবা 'মানভঞ্জন' দেখিয়াছেন) স্বীকার করিবেন।

রবিবাবুর লিখিত 'মানভঞ্জন' গল্পটাকে কতকটা বাড়াইবার জন্য লেখক ভয়ানক চটিয়াছেন কিন্তু লেখক বোধ হয় জানেন না যে, বইয়ের গল্প ও সিনেমায় গল্পের মধ্যে অনেক প্রভেদ আছে। এমনকি বিলাতী ফিল্ম্ যা লেখক আদর্শ বলিয়া মানিয়া লইতেছেন, তাহাতেও এরূপ অনেক বৈষম্য লক্ষিত হয়। Macbeth, Merchant of Venice, East Hynne! প্রভৃতি যে সকল বই ফিল্মে তোলা হইয়াছে, তাহাদের বইয়ের গল্পে এবং ফিল্মের গল্পে যে অনেক প্রভেদ আছে, তাহা বোধ হয় লেখকের অজ্ঞাত।

লেখকের মতে গোপীনাথের অধঃপতন নাকি শুধু মদেই দেখান হইয়াছে, কিন্তু যারা 'মানভঞ্জন' দেখিয়াছেন তাহারা অবশই স্বীকার করিবেন যে, থিয়েটারের একজন নগণ্য অভিনেত্রীর সহিত গোপীনাথের প্রণয়ের উপরই এই গল্পের ভিত্তি অবস্থিত। আমাদের সাধারণ বুদ্ধিতে মদ ও মেয়ে মানুষ এই দুইটিই অধঃপতনের প্রধান কারণ বলিয়া জানি। অবশ্য লেখকের মতে হয়তো গাঁজা, আফিঙ, চণ্ডু প্রভৃতির নেশাও অধঃপতিত গোপীনাথের করা উচিত ছিল; কিন্তু তা সে করে নাই, এটা অবশ্যই স্বীকার্য।

বিরহের সময় গিরিবালা এক হাতে টেবিল হারমোনিয়াম বাজাইয়া গান করিয়াছিল এটা ঠিক; কিন্তু তাহার নিদ্রিতাবস্থায় গোপীনাথকে স্বপ্ন দেখা, রাত্রে বাগানে সখীর নিকট নিজের মনোবেদনা প্রকাশ, মা কালীর কাছে স্বামীর মঙ্গলকামনা প্রভৃতি কেন যে লেখকের চোখে পড়িল না তাহা তা বুঝতে পারিলাম না।

কিন্তু সকলের চেয়ে হাসি পায় লেখকের অভিনয়ের সমালোচনা পড়িয়া। লেখক সমস্ত অভিনেতা ও অভিনেত্রীকে দোষ দিয়াছেন, বাদ কেবল প্রেমিকানন্দ ও দেওয়ান। জানি না কেন এই দুইজন তাহার শুভদৃষ্টিতে পড়িয়াছেন। সমস্ত অভিনয়ের বিশদ আলোচনা এখানে অসম্ভব। তবে একটুখানি বলা বোধ হয় দরকার। আমরা এখানে গোপীনাথের ভূমিকার মাত্র দুই একটি স্থান উদ্ধৃত করতে চাই। যখন দেওয়ান গোপীনাথের সঙ্গে কাশী চলে যাওয়ার প্রস্তাব করে, তখনকার গোপীনাথের অভিনয়, আহত গোপীনাথের স্ত্রীর সহিত পুনর্মিলনের সময়কার গোপীনাথের অভিনয় (কেবলমাত্র চক্ষুদুটিব দ্বারা লোকের সম্মুখে সমস্ত হৃদয়খানি প্রকাশ করা), প্রভৃতি যে কোন বিলাতী ফিল্মের প্রথম শ্রেণীর অভিনেতার অভিনয়ের সঙ্গে তুলনা করা যাইতে পারে।

এখন যাঁহারা ছোট ছোট ভূমিকা গ্রহণ করিয়াছিলেন, তাদের সম্বন্ধে একটু লেখা দরকার। সুধীর



বাবু লিখিয়াছেন যে তাহাদের মুখে কোন ভাব নাই। 'সুধীর বাবুর অভিধানে 'মুখের ভাব' মানে কি তাহা অবশ্য আমাদের অজ্ঞাত। তবে আমাদের মতে মনের ভাব কথা ব্যতীত চোখ ও মুখভঙ্গি দ্বারা দর্শকের হৃদয়ঙ্গম করানকেই 'মুখের ভাব প্রস্ফুটিত' করা বলে। দমদমার বাগানে গোপীনাথের নিজ বন্ধুকে বিতাড়িত করা এবং তাহার প্রস্থান কেমন সুন্দর ফুটিয়া উঠিয়াছিল তাহা বোধ হয় দুর্গাবাবুর (গোপীনাথের বন্ধুর) অতিবড় শত্রুরাও স্বীকার করিবেন। গিরিবালার রাধিকার ভূমিকায় অভিনয় দেখে যখন একটি দর্শক তাহাকে উপহার দিতে গিয়াছিলেন, গিরি[illegible] সেই সময়কার মুখের ভাব এবং চোখের চাহনি এবং দর্শকটির মুখের ভাব এবং প্রস্থানভঙ্গি সত্যই উপভোগযোগ্য।

শ্রীহরেন্দ্রনাথ দত্ত

—এই দুটি চিঠি চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় সম্পাদিত 'রবীন্দ্রপ্রসঙ্গ আনন্দবাজার পত্রিকা (১৩ মার্চ ১৯২২—২১ মার্চ ১৯৩২) ১ম খণ্ড থেকে গৃহীত।

'নাচঘর' পত্রিকায় ১৩৩০ সালের আশ্বিন সংখ্যায় মানভঞ্জন ছবির সমালোচনা প্রকাশিত হয়—

"রবীন্দ্রনাথের 'মানভঞ্জন' গল্পটি আর্টের লীলায় ভরপুব। যৌবন-যার-হত গিরিবালা নির্জন গৃহকোণে দারুণ অবহেলায় পড়িয়াছিল। এক রাতে থিয়েটারের 'মানভঞ্জন' অভিনয় দেখিতে গিয়া সে দেখিল, একি যৌবনেব রূপ চারিদিক উজ্জ্বল! সে একাগ্রচিত্তে যৌবনের পূজা দেখিল, তাহার প্রাণে নৈরাশ্যের ঝড় বহিল, সে ঝড়ে সে একদিন ঐ থিয়েটারে ঢুকিল। 'মানব চিত্রের সূক্ষ্মলীলা, কি প্রচণ্ড সত্য ইহার মধ্যে নিহিত রহিয়াছে। সে গল্পটি তাজমহল ফিল্ম কোম্পানি এমন 'ক্রুড' করিয়া ফিল্মে দেখাইলেন যে তার ভিতরকার বস শুকাইয়া ঝরিয়া গেল।"

—অনুপম হায়াৎ-এর গ্রন্থসূত্রে প্রাপ্ত।

'গিরিবালা' (১৯৩০) সম্বন্ধে পরিচালক মধু বসু তাঁর 'আমার জীবন' নামক গ্রন্থে লিখেছেন—'চিত্রনাট্যটি সম্পূর্ণ হওয়ার পর গুরুদেবের শরণাপন্ন হই। তিনি পরম যত্নে গিরিবালার সিনারিওটি আদ্যোপান্ত সংশোধন করে দেন। ক্রাউন সিনেমায় 'গিরিবালা' চিত্রের উদ্বোধন দিবসে গুরুদেব স্বয়ং উপস্থিত ছিলেন এবং ছবি দেখে খুশি হয়ে আমাকে আশীর্বাদ করেন।'

ম্যাডন স্টুডিওতে 'গিরিবালা'-র শুটিং হয়। অনুপম হায়াৎ-এর লেখা থেকে জানা যায়—'পরিচালক মধু বসু এ ছবিতে প্রথম রিফ্লেক্টের ব্যবহার করেন। এটি ছিল ওই সময়ে চিত্রজগতে কারিগরি দিক দিয়ে একটি আলোচিত বিষয়।' গৌরাঙ্গপ্রসাদ ঘোষের লেখা থেকে জানা যায়—'গিরিবালা ছবির মাধ্যমেই প্রথম চালু হয়েছিল সাংবাদিকদের জন্য প্রেস শো। ১৯৩০ সালের ১৩ ফেব্রুয়ারি ম্যাডানদের নিজস্ব হলে এই প্রেস শো-র আয়োজন করা হয়েছিল। আর ছবিটি মুক্তি পেয়েছিল ১৫ ফেব্রুয়ারি।'

গিরিবালা সিনেমার প্রেস শো সম্পর্কে নাচঘর পত্রিকায় লেখা হয়—'সেদিন রবীন্দ্রনাথের গল্প থেকে গৃহীত 'গিরিবালা' চিত্রনাট্যের অপ্রকাশ্য অভিনয় দেখবার জন্য ম্যাডান কোম্পানি অনেক সাংবাদিক ও নাট্য সমালোচককে নিমন্ত্রণ করেছিলেন। এই আমন্ত্রণ পেয়ে আমাদের মতন আরো অনেক বাঙালী নাট্যসমালোচক নিশ্চয়ই অল্প বিস্মিত হননি। কারণ, এটা অভূতপূর্ব।

—'সোনার দাগ'—গৌরাঙ্গ প্রসাদ ঘোষ থেকে উদ্ধৃত।

গিরিবালা সম্পর্কে বিভিন্ন পত্র পত্রিকায় প্রশংসা সূচক সমালোচনা প্রকাশিত হয়।

১৯৩০ সালের ১৫ ফেব্রুয়ারি 'বায়োস্কোপ' পত্রিকায় লেখা হয়—

'...আমাদের দেশে যথেষ্ট অসুবিধা সত্ত্বেও আলোকচিত্র যে এতো সুন্দর হতে পারে এর পূর্বে তা আমরা কল্পনাও করতে পারিনি। গিরিবালায় গোপীনাথের ভূমিকায় অবতীর্ণ হয়েছেন শ্রীযুক্ত ধীরাজ ভট্টাচার্য। ছায়ালোকের এই নবীন শিল্পীকে আমাদের অভিনন্দন জানাচ্ছি।'

'ভোটরঙ্গ' পত্রিকায় লেখা হয় :

'... যেমন হয়েছে ললিতা দেবীর গিরিবালা, তেমন হয়েছে ধীরাজবাবুর গোপীনাথ, আবার তাদেরই সঙ্গে সমানভাবে পা ফেলে চলেছেন শ্রীযুক্ত নরেশ মিত্র, গোপীনাথের বন্ধুর ভূমিকায়।'

—অনুপম হায়াৎ-এর রবীন্দ্রনাথ ও চলচ্চিত্র' প্রসঙ্গ সূত্রে প্রাপ্ত।

# বিসর্জন



❑ ১৯২৮ সাল।

*বিসর্জন*—রবীন্দ্র নাটক। বিসর্জন নাটকটি বাজর্ষি উপন্যাসের প্রথমাংশ থেকে নাট্যাকাবে রচিত হয এবং ১২৯৭ সালে গ্রন্থাকারে প্রথম প্রকাশিত হয়।

সাদা-কালো। নির্বাক। ৭ রিল।

*পবিচালনা—শিশির কুমার ভাদুড়ী।*

*প্রযোজনা—ম্যাডান থিয়েটার্স লিমিটেড।*

*অভিনযে- -বেগম জুবিদাবানু, সুলোচনা প্রমুখ।*

*মুক্তি—২৩ ডিসেম্বর, ১৯২৮: ক্রাউন প্রেক্ষাগৃহ।*

○ কলকাতায় মুক্তি পাবার আগেই 'বিসর্জন' বিলেতে মুক্তি পায। ইংলন্ডের ওয়েস্ট এন্ড সিনেমা হলে ১৯২৮ এর ১২ জুন 'বিসর্জন'-এর একটি আমন্ত্রণমূলক প্রদর্শনীর আয়োজন করা হয। সেখানে বিশিষ্ট ব্যাক্তিরা উপস্থিত ছিলেন। তাঁরা এই ছবি দেখে অত্যন্ত প্রশংসা করেছিলেন।

○ ১৯২০ খ্রীঃ ম্যাডান থিয়েটার্স 'বিসর্জন' নাটকটি চলচ্চিত্রায়িত করার সিদ্ধান্ত নিয়েছিল। সেই সূত্রে রবীন্দ্রনাথের স্নেহধন্য ধীরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় বা ডিজি 'বিসর্জন' নাটকটি অবলম্বনে চলচ্চিত্র নির্মাণেব অনুমতি চান ববীন্দ্রনাথের কাছে। রবীন্দ্রনাথ সস্নেহে সেই সম্মতি দিয়েছিলেন কিন্তু জানা যায মহিলা শিল্পী না পাওয়ায় শেষ পর্যন্ত ১৯২০ খ্রীঃ ছবিটি তৈরি হয়নি।

❑ **১৯৭৪ সাল**

**বিসর্জন**—বিসর্জন নাটক অবলম্বনে নির্মিত দ্বিতীয় চলচ্চিত্র।

সাদা কালো। সবাক। ১১ রিল ৩৫ মিমি

চিত্রনাট্য ও পরিচালনা—বীরেশ্বর বসু।



প্রযোজনা—সবিতা চিত্রম।
চিত্রগ্রাহক—কানাই দে।
শিল্প নির্দেশনা— বটু সেন।
সম্পাদনা—অজিত দাস।
সঙ্গীত পরিচালনা—কালীপদ সেন।
কণ্ঠদানে —প্রতিমা বন্দ্যোপাধ্যায়, সুশীল মল্লিক, অরবিন্দ বিশ্বাস, দেবী ঘোষ, গৌরী ঘোষ।
পরিবেশনা—নবীন পিকচার্স।
অভিনয়ে—উৎপল দত্ত, অজিতেশ ব্যানার্জী, ভোলা বোস, গৌরী ঘোষ, নন্দিনী মালিয়া প্রমুখ।
মুক্তি—২০ ডিসেম্বর, ১৯৭৪, রূপবাণী, অরুণা ও ভারতী।





## উৎসর্গ

*শ্রীমান সুরেন্দ্রনাথ ঠাকুর প্রাণাধিকেষু*

*তোরি হাতে বাঁধা খাতা, তারি শ-খানেক পাতা*
*অক্ষরেতে ফেলিয়াছি ঢেকে,*
*মস্তিষ্ককোটরবাসী চিন্তাকীট রাশি রাশি*
*পদচিহ্ন গেছে যেন রেখে।*
*প্রবাসে প্রত্যহ তোরে হৃদয়ে স্মরণ করে*
*লিখিয়াছি নির্জন প্রভাতে,*
*মনে করি অবশেষে শেষ হলে ফিরে দেশে*
*জন্মদিনে দিব তোর হাতে।*

*বর্ণনাটা করি শোন্— একা আমি, গৃহকোণ,*
*কাগজ-পত্তর ছড়াছড়ি।*
*দশ দিকে বইগুলি সঞ্চয় করিছে ধূলি,*
*আলস্যে যেতেছে গড়াগড়ি।*
*শয্যাহীন খাটখানা একপাশে দেয় থানা,*
*প্রকাশিয়া কাঠের পাঁজর।*
*তারি 'পরে অবিচারে যাহা-তাহা ভারে ভারে*
*স্তূপাকারে সহে অনাদর।*

*চেয়ে দেখি জানালায় খালখানা শুষ্কপ্রায়,*
*মাঝে মাঝে বেধে আছে জল,*
*এক ধারে রাশ রাশ, অর্ধমগ্ন দীর্ঘ বাঁশ,*
*তারি 'পরে বালকের দল।*
*ধরে মাছ, মারে ঢেলা— সারাদিন করে খেলা*
*উভচর মানবশাবক।*
*মেয়েরা মাজিছে গাত্র অথবা কাঁসার পাত্র*
*সোনার মতন ঝক্ ঝক্।*

*উত্তরে যেতেছে দেখা পড়েছে পথের রেখা*
*শুষ্ক সেই জলপথ-মাঝে—*
*বহু কষ্টে ডাক ছাড়ি চলেছে গোরুর গাড়ি,*
*ঝিনি ঝিনি ঘন্টা তারি বাজে।*
*কেহ দ্রুত কেহ ধীরে কেহ যায় নতশিরে,*
*কেহ যায় বুক ফুলাইয়া,*
*কেহ জীর্ণ টাট্টু চড়ি চলিয়াছে তড়বড়ি*
*দুই ধারে দু-পা দুলাইয়া।*
*পরপারে গায়ে গায় অভ্রভেদী মহাকায়*
*স্তব্ধচ্ছায় বট-অশত্থেরা,*



*স্নিগ্ধ বন-অঙ্কে তারি সুপ্তপ্রায় সারি সারি*
*কুঁড়েগুলি বেড়া দিয়ে ঘেরা—*
*বিহঙ্গ মানবে মিলি আছে হোথা নিরিবিলি,*
*ঘনশ্যাম পল্লবের ঘর—*
*সন্ধ্যাবেলা হোথা হতে ভেসে আসে বায়ুস্রোতে*
*গ্রামের বিচিত্র গীতস্বর।*

*পূর্বপ্রান্তে বনশিরে সূর্যোদয় ধীরে ধীরে,*
*চারি দিকে পাখির কূজন।*
*শঙ্খঘন্টা ক্ষণপরে দুর মন্দিরের ঘরে*
*প্রচারিছে শিবের পূজন।*
*যে প্রত্যুষে মধুমাছি বাহিরায় মধু যাচি*
*কুসুমকুঞ্জের দ্বারে দ্বারে*
*সেই ভোরবেলা আমি মানসকুহরে নামি*
*আয়োজন করি লিখিবারে।*

*লিখিতে লিখিতে মাঝে পাখি-গান কানে বাজে,*
*মনে আনে কাল পুরাতন—*
*ওই গান, ওই ছবি, তরুশিরে রাঙা রবি*
*ওরা প্রকৃতির নিত্যধন।*
*আদিকবি বাল্মীকিরে এই সমীরণ ধীরে*
*ভক্তিভরে করেছে বীজন,*
*ওই মায়াচিত্রবৎ তরুলতা ছায়াপথ*
*ছিল তাঁর পুণ্য তপোবন।*

*রাজধানী কলিকাতা তুলেছে স্পর্ধিত মাথা,*
*পুরাতন নাহি ঘেঁষে কাছে।*
*কাষ্ঠ লোষ্ট্র চারি দিক, বর্তমান-আধুনিক*
*আড়ষ্ট হইয়া যেন আছে।*
*'আজ' 'কাল' দুটি ভাই মরিতেছে জন্মিয়াই*
*কলরব করিতেছে কত।*
*নিশিদিন ধুলি প'ড়ে দিতেছে আচ্ছন্ন ক'রে*
*চিরসত্য আছে যেথা যত।*

*জীবনের হানাহানি প্রাণ নিয়ে টানাটানি.*
*মত নিয়ে বাক্য-বরিষন,*
*বিদ্যা নিয়ে রাতারাতি পুঁথির প্রাচীর গাঁথি*
*প্রকৃতির গণ্ডি-বিরচন,*
*কেবলই নূতনে আশ, সৌন্দর্যেতে অবিশ্বাস*
*উন্মাদনা চাহি দিনরাত—*
*সে-সকল ভুলে গিয়ে কোণে বসে খাতা নিয়ে*
*মহানন্দে কটিছে প্রভাত।*





দক্ষিণের বারান্দায় বেড়াই মুগ্ধের প্রায়,
অপরাহ্নে পড়ে তরুচ্ছায়া—
কল্পনার ধনগুলি হৃদয়দোলায় দুলি
প্রতিক্ষণে লভিতেছে কায়া।
সেবি বাহিরের বায়ু বাড়ে তাহাদের আয়ু,
ভোগ করে চাঁদের অমিয়—
ভেদ করি মোর প্রাণ জীবন করিয়া পান
হইতেছে জীবনের প্রিয়।

এত তারা জেগে আছে নিশিদিন কাছে কাছে,
এত কথা কয় শত স্বরে,
তাহাদের তুলনায় আর-সবে ছায়াপ্রায়
আসে যায় নয়নের 'পরে।
আজ সব হল সারা, বিদায় লয়েছে তারা,
নূতন বেঁধেছে ঘরবাড়ি—
এখন স্বাধীন বলে বাহিরে এসেছে চলে
অন্তরের পিতৃগৃহ ছাড়ি।

তাই এতদিন পরে আজি নিজমূর্তি ধরে
প্রবাসের বিরহবেদনা,
তোদের কাছেতে যেতে তোদিকে নিকটে পেতে
জাগিতেছে একান্ত বাসনা।
সম্মুখে দাঁড়াব যবে 'কী এনেছ' বলি সবে
যদ্যপি শুধাস হাসিমুখ,
খাতাখানি বের করে বলিব 'এ পাতা ভরে
আনিয়াছি প্রবাসের সুখ'।

সেই ছবি মনে আসে— টেবিলের চারি পাশে
গুটিকতক চৌকি টেনে আনি,
শুধু জন দুই-তিন, ঊর্ধ্বে জ্বলে কেরোসিন,
কেদারায় বসি ঠাকুরানী।
দক্ষিণের দ্বার দিয়ে বায়ু আসে গান নিয়ে,
কেঁপে কেঁপে উঠে দীপশিখা।
খাতা হাতে সুর ক'রে অবাধে যেতেছি প'ড়ে,
কেহ নাই করিবারে টীকা।
ঘন্টা বাজে, বাড়ে রাত, ফুরায় ব'য়ের পাত,
বাহিরের নিস্তব্ধ চারি ধার—
তোদের নয়নে জল করে আসে ছলছল্
শুনিয়া কাহিনী করুণার।
তাই দেখে শুতে যাই, আনন্দের শেষ নাই,
কাটে রাত্রি স্বপ্ন-রচনায়—



*মনে মনে প্রাণ ভরি          অমরতা লাভ করি*
*নীরব সে সমালোচনায়।*

*তার পরে দিনকত          কেটে যায় এইমত,*
*তার পরে ছাপাবার পালা।*
*মুদ্রাযন্ত্র হতে শেষে          বাহিরায় ভদ্রবেশে,*
*তার পরে মহা ঝালাপালা।*
*রক্তমাংস-গন্ধ পেয়ে          ক্রিটিকেরা আসে ধেয়ে,*
*চারি দিকে করে কাড়াকাড়ি।*
*কেহ বলে, 'ড্রামাটিক          বলা নাহি যায় ঠিক,*
*লিরিকের বড়ো বাড়াবাড়ি।'*

*শির নাড়ি কেহ কহে,          'সব-সুদ্ধ মন্দ নহে,*
*ভালো হ'ত আরো ভালো হলে।'*
*কেহ বলে, 'আয়ুহীন          বাঁচিবে দু-চারি দিন,*
*চিরদিন রবে না তা ব'লে।'*
*কেহ বলে, 'এ বহিটা          লাগিতে পারিত মিঠা*
*হ'ত যদি অন্য কোনোরূপ।'*
*যার মনে যাহা লয়          সকলেই কথা কয়,*
*আমি শুধু বসে আছি চুপ।*

*ল'য়ে নাম, ল'য়ে জাতি          বিদ্বানের মাতামাতি*
*ও-সকল আনিস নে কানে।*
*আইনের লৌহ-ছাঁচে          কবিতা কভু না বাঁচে,*
*প্রাণ শুধু পায় তাহা প্রাণে।*
*হাসিমুখে স্নেহভরে          সঁপিলাম তোর করে,*
*বুঝিয়া পড়িবি অনুরাগে।*
*কে বোঝে কে নাই বোঝে          ভাবুক তা নাহি খোঁজে*
*ভালো যার লাগে তার লাগে।*

—রবিকাকা





## নাটকের পাত্রগণ

| | |
|---|---|
| গোবিন্দমাণিক্য | ত্রিপুরার রাজা |
| নক্ষত্ররায় | গোবিন্দমাণিক্যের কনিষ্ঠ ভ্রাতা |
| রঘুপতি | রাজপুরোহিত |
| জয়সিংহ | রঘুপতির পালিত রাজপুত যুবক, রাজমন্দিরের সেবক |
| চাঁদপাল | দেওয়ান |
| নয়নরায় | সেনাপতি |
| ধ্রুব | রাজপালিত বালক |
| মন্ত্রী | |
| পৌরগণ | |
| গুণবতী | মহিষী |
| অপর্ণা | ভিখারিণী |



## প্রথম অঙ্ক

### প্রথম দৃশ্য

*মন্দির*

গুণবতী

*গুণবতী : মার কাছে কী করেছি দোষ! ভিখারি যে*
*সন্তান বিক্রয় করে উদরের দায়ে,*
তারে দাও শিশু— পাপিষ্ঠা যে লোকলাজে
সন্তানেরে বধ করে, তার গর্ভে দাও
পাঠাইয়া অসহায় জীব। আমি হেথা
সোনার পালঙ্কে মহারানী, শত শত
দাস দাসী সৈন্য প্রজা লয়ে বসে আছি
তপ্ত বক্ষে শুধু এক শিশুর পরশ
লালসিয়া, আপনার প্রাণের ভিতরে
আরেকটি প্রাণাধিক প্রাণ করিবারে
অনুভব—এই বক্ষ, এই বাহু দুটি,
এই কোল, এই দৃষ্টি দিয়ে, বিরচিতে
নিবিড় জীবন্ত নীড়, শুধু একটুকু
প্রাণকণিকার তরে। হেরিবে আমারে
একটি নূতন আঁখি প্রথম আলোকে,
ফুটিবে আমারি কোলে কথাহীন মুখে
অকারণ আনন্দের প্রথম হাসিটি!
কুমারজননী মাতঃ, কোন্ পাপে মোরে
করিলি বঞ্চিত মাতৃস্বর্গ হতে?





রঘুপতির প্রবেশ

প্রভু,
চিরদিন মা'র পূজা করি। জেনে শুনে
কিছু তো করি নি দোষ। পুণ্যের শরীর
মোর স্বামী মহাদেবসম—তবে কোন্
দোষ দেখে আমারে করিল মহামায়া
নিঃসন্তানশ্মশানচারিণী?

রঘুপতি : মা'র খেলা
কে বুঝিতে পারে বলো? পাষাণতনয়া
ইচ্ছাময়ী, সুখ দুঃখ তাঁরি ইচ্ছা। ধৈর্য
ধরো। এবার তোমার নামে মা'র পূজা
হবে। প্রসন্ন হইবে শ্যামা।

গুণবতী : এ বৎসর
পূজার বলির পশু আমি নিজে দিব।
করিনু মানত, মান যদি সন্তান দেন
বর্ষে বর্ষে দিব তাঁরে একশো মহিষ,
তিন শত ছাগ।

রঘুপতি : পূজার সময় হল।

[ উভয়ের প্রস্থান

গোবিন্দমাণিক্য অপর্ণা ও জয়সিংহের প্রবেশ

জয়সিংহ : কী আদেশ মহারাজ?

গোবিন্দমাণিক্য : ক্ষুদ্র ছাগশিশু
দরিদ্র এ বালিকার স্নেহের পুত্তলি,
তারে নাকি কেড়ে আনিয়াছ মা'র কাছে
বলি দিতে? এ দান কি নেবেন জননী

প্রসন্ন দক্ষিণ হস্তে?

জয়সিংহ : কেমনে জানিব,
মহারাজ, কোথা হতে অনুচরগণ
আনে পশু দেবীর পূজার তরে।— হাঁ গা,
কেন তুমি কাঁদিতেছ? আপনি নিয়েছে
যারে বিশ্বমাতা, তার তরে ক্রন্দন কি
শোভা পায়?

অপর্ণা : কে তোমার বিশ্বমাতা! মোর
শিশু চিনিবে না তারে। মা-হারা শাবক
জানে না সে আপন মায়েরে। আমি যদি
বেলা করে আসি, খায় না সে তৃণদল,



ডেকে ডেকে চায় পথপানে—কোলে করে
নিয়ে তারে, ভিক্ষা-অন্ন কয় জনে ভাগ
করে খাই। আমি তার মাতা।

জয়সিংহ : মহারাজ,
আপনার প্রাণ-অংশ দিয়ে যদি তারে
বাঁচাইতে পারিতাম, দিতাম বাঁচায়ে।
মা তাহারে নিয়েছেন—আমি তারে আর
ফিরাব কেমনে?

অপর্ণা : মা তাহারে নিয়েছেন?
মিছে কথা! রাক্ষসী নিয়েছে তারে!

জয়সিংহ : ছি ছি,
ও কথা এনো না মুখে।

অপর্ণা : মা তুমি নিয়েছ
কেড়ে দরিদ্রের ধন! রাজা যদি চুরি
করে, শুনিয়াছি নাকি, আছে জগতের
রাজা— তুমি যদি চুরি করো, কে তোমার
করিবে বিচার! মহারাজ, বলো তুমি—

গোবিন্দমাণিক্য : বৎসে আমি বাক্যহীন— এত ব্যথা কেন,
এত রক্ত কেন, কে বলিয়া দিবে মোরে?

অপর্ণা : এই-যে সোপান বেয়ে রক্তচিহ্ন দেখি
একি তারি রক্ত? ওরে বাছনি আমার!
মরি মরি, মোরে ডেকে কেঁদেছিল কত,
চেয়েছিল চারি দিকে ব্যাকুল নয়নে,
কম্পিত কাতর বক্ষে, মোর প্রাণ কেন
যেথা ছিল সেথা হতে ছুটিয়া এল না!

প্রতিমার প্রতি

জয়সিংহ : আজন্ম পূজিনু তোরে, তবু তোর মায়া
বুঝিতে পারি নে। করুণায় কাঁদে প্রাণ
মানবের, দয়া নাই বিশ্বজননীর!

জয়সিংহের প্রতি

অপর্ণা : তুমি তো নিষ্ঠুর নহ—আঁখি-প্রান্তে তব
অশ্রু ঝরে মোর দুখে। তবে এসো তুমি,
এ মন্দির ছেড়ে এসো। তবে ক্ষম মোরে
মিথ্যা আমি অপরাধী করেছি তোমায়।

প্রতিমার প্রতি

জয়সিংহ : তোমার মন্দিরে এ কী নূতন সংগীত
ধ্বনিয়া উঠিল আজি, হে গিরিনন্দিনী,
করুণাকাতর কণ্ঠস্বরে! ভক্তহৃদি





অপরূপ বেদনায় উঠিল ব্যাকুলি।—
হে শোভনে, কোথা যাব এ মন্দির ছেড়ে?
কোথায় আশ্রয় আছে?

জনান্তিক হইতে

গোবিন্দমাণিক্য : যেথা আছে প্রেম।

[ প্রস্থান

জয়সিংহ : কোথা আছে প্রেম।—
অয়ি ভদ্রে, এসো তুমি
আমার কুটিরে। অতিথিরে দেবীরূপে
আজিকে করিব পূজা করিয়াছি পণ।

[ জয়সিংহ ও অপর্ণার প্রস্থান

## দ্বিতীয় দৃশ্য

*রাজসভা*

রাজা রঘুপতি ও নক্ষত্ররায়ের প্রবেশ

সভাসদ্‌গণ উঠিয়া

সকলে : জয় হোক মহারাজ।
রঘুপতি : রাজার ভাণ্ডারে
এসেছি বলির পশু সংগ্রহ করিতে।
গোবিন্দমাণিক্য : মন্দিরেতে জীববলি এ বৎসর হতে
হইল নিষেধ।
নক্ষত্ররায় : বলি নিষেধ!
মন্ত্রী : নিষেধ!
নক্ষত্ররায় : তাই তো। বলি নিষেধ!
রঘুপতি : এ কি স্বপ্নে শুনি?
গোবিন্দমাণিক্য : স্বপ্ন নহে প্রভু। এতদিন স্বপ্নে ছিনু,
আজ জাগরণ। বালিকার মূর্তি ধ'রে
স্বয়ং জননী মোরে বলে গিয়েছেন,
জীবরক্ত সহে না তাঁহার।
রঘুপতি : এতদিন
সহিল কী করে? সহস্র বৎসর ধ'রে
রক্ত করেছেন পান, আজি এ অরুচি!
গোবিন্দমাণিক্য : করেন নি পান। মুখ ফিরাতেন দেবী
করিতে শোণিতপাত তোমরা যখন।
রঘুপতি : মহারাজ, কী করিছ ভালো করে ভেবে



দেখো। শাস্ত্রবিধি তোমার অধীন নহে।
গোবিন্দমাণিক্য : সকল শাস্ত্রের বড়ো দেবীর আদেশ।
রঘুপতি : একে ভ্রান্তি, তাহে অহংকার! অজ্ঞ নর,
তুমি শুধু শুনিয়াছ দেবীর আদেশ,
আমি শুনি নাই?
নক্ষত্ররায় : তাই তো, কী বলো মন্ত্রী—
এ বড়ো আশ্চর্য! ঠাকুর শোনেন নাই?
গোবিন্দমাণিক্য : দেবী-আজ্ঞা নিত্যকাল ধ্বনিছে জগতে।
সেই তো বধিরতম যেজন সে বাণী
শুনেও শুনে না।
রঘুপতি : পাষণ্ড নাস্তিক তুমি!
গোবিন্দমাণিক্য : ঠাকুর, সময় নষ্ট হয়। যাও এবে
মন্দিরের কাজে। প্রচার করিয়া দিয়ো
পথে যেতে যেতে, আমার ত্রিপুররাজ্যে
যে করিবে জীবহত্যা জীবজননীর
পূজাচ্ছলে, তারে দিব নির্বাসনদণ্ড।
রঘুপতি : এই কি হইল স্থির?
রঘুপতি : স্থির এই।

উঠিয়া

রঘুপতি : তবে
উচ্ছন্ন! উচ্ছন্ন যাও!

ছুটিয়া আসিয়া

চাঁদপাল : হাঁ হাঁ ! থামো! থামো!
গোবিন্দমাণিক্য : বোসো চাঁদপাল। ঠাকুর, বলিয়া যাও।
মনোব্যথা লঘু করে যাও নিজ কাজে।
রঘুপতি : তুমি কি ভেবেছ মনে ত্রিপুর-ঈশ্বরী
ত্রিপুরার প্রজা? প্রচারিবে তাঁর 'পরে
তোমার নিয়ম? হরণ করিবে তাঁর
বলি? হেন সাধ্য নাই তব। আমি আছি
মায়ের সেবক

প্রস্থান

নয়নরায় : ক্ষমা করো অধীনের
স্পর্ধা মহারাজ। কোন্ অধিকারে, প্রভু,
জননীর বলি—
চাঁদপাল : শান্ত হও সেনাপতি।
মন্ত্রী : মহারাজ, একেবারে করেছ কি স্থির?





আজ্ঞা আর ফিরিবে না?

গোবিন্দমাণিক্য : আর নহে মন্ত্রী,
বিলম্ব উচিত নহে বিনাশ করিতে
পাপ।

মন্ত্রী : পাপের কি এত পরমায়ু হবে?
কত শত বর্ষ ধরে যে প্রাচীন প্রথা
দেবতাচরণতলে বৃদ্ধ হয়ে এল,
সে কি পাপ হতে পারে?

রাজার নিরুত্তরে চিন্তা

নক্ষত্ররায় : তাই তো হে মন্ত্রী,
সে কি পাপ হতে পারে?

মন্ত্রী : পিতামহগণ
এসেছে পালন করে যত্নে ভক্তিভরে
সনাতন রীতি। তাঁহাদের অপমান
তার অপমানে।

রাজার চিন্তা

নক্ষত্ররায় : ভেবে দেখো মহারাজ,
যুগে যুগে যে পেয়েছে শতসহস্রের
ভক্তির সম্মতি, তাহারে করিতে নাশ
তোমার কী আছে অধিকার।

সনিশ্বাসে

গোবিন্দমাণিক্য : থাক্ তর্ক!
যাও মন্ত্রী, আদেশ প্রচার করো গিয়ে—
আজ হতে বন্ধ বলিদান।

[ প্রস্থান

মন্ত্রী : একি হল।

নক্ষত্ররায় : তাই তো হে মন্ত্রী, একী হল! শুনেছিনু
মগের মন্দিরে বলি নেই, অবশেষে
মগেতে হিন্দুতে ভেদ রহিল না কিছু।
কী বল হে চাঁদপাল, তুমি কেন চুপ?

চাঁদপাল : ভীরু আমি ক্ষুদ্র প্রাণী, বুদ্ধি কিছু কম,
না বুঝে পালন করি রাজার আদেশ।



## তৃতীয় দৃশ্য

*মন্দির*

জয়সিংহ

জয়সিংহ : মা গো, শুধু তুই আর আমি! এ মন্দিরে
সারাদিন আর কেহ নাই— সারা দীর্ঘ দিন।
মাঝে মাঝে কে আমারে ডাকে যেন।
তোর কাছে থেকে তবু একা মনে হয়।

নেপথ্য গান

আমি একলা চলেছি এ ভবে,
আমায় পথের সন্ধানে কে কবে?

জয়সিংহ : মা গো, একি মায়া! দেবতারে প্রাণ দেয়
মানবের প্রাণ! এইমাত্র ছিলে তুমি
নির্বাক নিশ্চল— উঠিলে জীবন্ত হয়ে
সন্তানের কণ্ঠস্বরে সজাগ জননী!

গান গাহিতে গাহিতে অপর্ণার প্রবেশ

আমি একলা চলেছি এ ভবে,
আমায় পথের সন্ধান কে কবে?
ভয় নেই ভয় নেই, যাও আপন মনেই
যেমন একলা মধুপ ধেয়ে যায়
কেবল ফুলের সৌরভে।

জয়সিংহ : কেবলি একেলা! দক্ষিণ বাতাস যদি
বন্ধ হয়ে যায়, ফুলের সৌরভ যদি
নাহি আসে, দশ দিক জেগে ওঠে যদি
দশটি সন্দেহ-সম, তখন কোথায়
সুখ, কোথা পথ? জান কি একেলা কারে
বলে?

অপর্ণা : জানি। যবে বসে আছি ভরা মনে—
দিতে চাই. নিতে কেহ নাই।

জয়সিংহ : সৃজনের
আগে দেবতা যেমন একা! তাই বটে!
তাই বটে! মনে হয় এ জীবন বড়ো
বেশি আছে—যত বড়ো তত শূন্য, তত
আবশ্যকহীন।

অপর্ণা : জয়সিংহ, তুমি বুঝি
একা! তাই দেখিয়াছি, কাঙাল যে জন





তাহারো কাঙাল তুমি। যে তোমার সব
নিতে পারে, তারে তুমি খুঁজিতেছ যেন।
ভ্রমিতেছ দীনদুঃখী সকলের দ্বারে।
এতদিন ভিক্ষা মেগে ফিরিতেছি—কত
লোক দেখি, কত মুখপানে চাই, লোকে
ভাবে শুধু বুঝি ভিক্ষাতরে—দূর হতে
দেয় তাই মুষ্টিভিক্ষা ক্ষুদ্র দয়াভরে!
এত দয়া পাই নে কোথাও—যাহা পেয়ে
আপনার দৈন্য আর মনে নাহি পড়ে।

জয়সিংহ : যথার্থ যে দাতা, আপনি নামিয়া আসে
দানরূপে দরিদ্রের পানে ভূমিতলে।
যেমন আকাশ হতে বৃষ্টিরূপে মেঘ
নেমে আসে মরুভূমে—দেবী নেমে আসে
মানবী হইয়া, যারে ভালোবাসি তার
মুখে। দরিদ্র ও দাতা, দেবতা মানব
সমান হইয়া যায়।—

ওই আসিছেন

মোর গুরুদেব।

অপর্ণা : আমি তবে সরে যাই
অন্তরালে। ব্রাহ্মণেরে বড়ো ভয় করি।
কী কঠিন তীব্র দৃষ্টি! কঠিন ললাট
পাষাণসোপান যেন দেবীমন্দিরের।

প্রস্থান

জয়সিংহ : কঠিন? কঠিন বটে। বিধাতার মতো।
কঠিনতা নিখিলের অটল নির্ভর!

রঘুপতির প্রবেশ

পা ধুইবার জল প্রভৃতি অগ্রসর করিয়া

জয়সিংহ : গুরুদেব।

রঘুপতি : যাও যাও!

জয়সিংহ : আনিয়াছি জল।

রঘুপতি : থাক্, রেখে দাও জল।

জয়সিংহ : বসন—

রঘুপতি : কে চাহে
বসন?

জয়সিংহ : অপরাধ করেছি কি?

রঘপতি : আবার!



*কে নিয়েছে অপরাধ তব?—*
ঘোর কলি
এসেছে ঘনায়ে। বাহুবল রাহুসম
ব্রহ্মতেজে গ্রাসিবারে চায়—সিংহাসন
তোলে শিব যজ্ঞবেদী-'পরে। হায় হায়,
কলির দেবতা, তোমরাও চাটুকার
সভাসদ্-সম, নতশিরে রাজ-আজ্ঞা
বহিতেছ? চর্তুভুজা, চারি হস্ত আছ
জোড় করি! বৈকুণ্ঠ কি আবার নিয়েছে
কেড়ে দৈত্যগণ! গিয়েছে দেবতা যত
রসাতলে! শুধু, দানবে মানবে মিলে
বিশ্বের রাজত্ব দর্পে করিতেছে ভোগ?
দেবতা না যদি থাকে, ব্রাহ্মণ রয়েছে।
ব্রাহ্মণের রোষযজ্ঞে দগু সিংহাসন
হবিকাষ্ঠ হবে।

*জয়সিংহের নিকট গিয়া সস্নেহে*

বৎস, আজ করিয়াছি
রুক্ষ আচরণ তোমা-'পরে চিত্ত বড়ো
*ক্ষুব্ধ মোর।*

জয়সিংহ : কী হয়েছে প্রভু!
রঘুপতি : কী হয়েছে।
শুধাও অপমানিত ত্রিপুরেশ্বরীরে।
এই মুখে কেমনে বলিব কী হয়েছে!
জয়সিংহ : কে করেছে অপমান?
রঘুপতি : গোবিন্দমাণিক্য।
জয়সিংহ : গোবিন্দমাণিক্য! প্রভু কারে অপমান?
রঘুপতি : কারে! তুমি, আমি, সর্বশাস্ত্র, সর্বদেশ,
সর্বকাল, সর্বদেশকাল-অধিষ্ঠাত্রী
মহাকালী, সকলেরে করে অপমান
ক্ষুদ্র সিংহাসনে বসি। মা'র পুজা-বলি
নিষেধিল স্পর্ধাভরে।
জয়সিংহ : গোবিন্দমাণিক্য!
রঘুপতি : হাঁ গো, হাঁ, তোমার রাজা গোবিন্দমাণিক্য!
তোমার সকল-শ্রেষ্ঠ—তোমার প্রাণের
অধীশ্বর! অকৃতজ্ঞ! পালন করিনু
এত যত্নে স্নেহে তোরে শিশুকাল হতে,





আমা-চেয়ে প্রিয়তম আজ তোর কাছে
গোবিন্দমাণিক্য!

জয়সিংহ : প্রভু, পিতৃকোলে বসি
আকাশে বাড়ায় হাত ক্ষুদ্র মুগ্ধ শিশু
পূর্ণচন্দ্র-পানে—দেব, তুমি পিতা মোর,
পূর্ণশশী মহারাজ গোবিন্দমাণিক্য।
কিন্তু একি বকিতেছি! কী কথা শুনিনু!
মায়ের পূজার বলি নিষেধ করেছে
রাজা? এ আদেশ কে মানিবে?

রঘুপতি : না মানিলে
নির্বাসন।

জয়সিংহ : মাতৃপূজাহীন বাজ্য হতে
নির্বাসন দণ্ড নহে। এ প্রাণ থাকিতে
অসম্পূর্ণ নাহি রবে জননীর পূজা।

## চতুর্থ দৃশ্য

*অন্তঃপুর*

গুণবতী ও পরিচারিকা

গুণবতী . কী বলিস! মন্দিরের দুয়ার হইতে
রানীর পূজার বলি ফিরায়ে দিয়াছে!
এক দেহে কত মুণ্ড আছে তার! কে সে
দুরদৃষ্ট?

পরিচারিকা : বলিতে সাহস নাহি মানি—

গুণবতী : বলিতে সাহস নাহি? এ কথা বলিলি
কী সাহসে? আমা-চেয়ে কারে তোর ভয়?

পরিচারিকা : ক্ষমা করো।

গুণবতী : কাল সন্ধ্যেবেলা ছিনু রানী;
কাল সন্ধেবেলা বন্দীগণ করে গেছে
স্তব, বিপ্রগণ করে গেছে আশীর্বাদ,
ভৃত্যগণ করজোড়ে আজ্ঞা লয়ে গেছে—
একরাত্রে উলটিল সকল নিয়ম!
দেবী পাইল না পূজা, রানীর মহিমা
অবনত! ত্রিপুরা স্বপ্নরাজ্য ছিল!
ত্বরা করে ডেকে আন্ ব্রাহ্মণ-ঠাকুরে।

[ পরিচারিকার প্রস্থান



গোবিন্দমাণিক্যের প্রবেশ

গুণবতী : মহারাজ, শুনিতেছ? মা'র দ্বার হতে
আমার পূজার বলি ফিরায়ে দিয়েছে।
গোবিন্দমাণিক্য : জানি তাহা।
গুণবতী : জান তুমি? নিষেধ কর নি
তবু? জ্ঞাতসারে মহিষীর অপমান?
গোবিন্দমাণিক্য : তারে ক্ষমা করো প্রিয়ে।
গুণবতী : দয়ার শরীর
তব, কিন্তু মহারাজ, এ তো দয়া নয়—
এ শুধু কাপুরুষতা। দয়ায় দুর্বল
তুমি, নিজ হাতে দণ্ড দিতে নাহি পারো
যদি, আমি দণ্ড দিব। বলো মোরে কে সে
অপরাধী।
গোবিন্দমাণিক্য : দেবী, আমি। অপরাধ আর
কিছু নহে, তোমারে দিয়েছি ব্যথা এই
অপরাধ।
গুণবতী : কী বলিছ মহারাজ!
গোবিন্দমাণিক্য : আজ
হতে, দেবতার নামে জীবরক্তপাত
আমার ত্রিপুররাজ্যে হয়েছে নিষেধ।
গুণবতী : কাহার নিষেধ?
গোবিন্দমাণিক্য : জননীর।
গুণবতী : কে শুনেছে?
গোবিন্দমাণিক্য : আমি।
গুণবতী : তুমি! মহারাজ, শুনে হাসি আসে।
রাজদ্বারে এসেছেন ভুবন-ঈশ্বরী
জানাইতে আবেদন!
গোবিন্দমাণিক্য : হেসো না মহিষী!
জননী আপনী এসে সন্তানের প্রাণে
বেদনা জানায়েছেন, আবেদন নহে।
গুণবতী : কথা রেখে দাও মহারাজ! মন্দিরের
বাহিরে তোমার রাজ্য। যেথা তব আজ্ঞা
নাহি চলে, সেথা আজ্ঞা নাহি দিয়ো।
গোবিন্দমাণিক্য : মা'র
আজ্ঞা, মোর আজ্ঞা নহে।
গুণবতী : কেমনে জানিলে?
গোবিন্দমাণিক্য : ক্ষীণ দীপালোকে গৃহকোণে থেকে যায়





## দ্বিতীয় দৃশ্য

*মন্দিরপ্রাঙ্গণ*

জয়সিংহ ও রঘুপতি

রঘুপতি : গেছে গর্ব, গেছে তেজ, গেছে ব্রাহ্মণত্ব।
ওরে বৎস, আমি তোর গুরু নহি আর!
কাল আমি অসংশয়ে করেছি আদেশ
গুরুর গৌরবে, আজ শুধু সানুনয়ে
ভিক্ষা মাগিবার মোর আছে অধিকার।
অন্তরেতে সে দীপ্তি নিবেছে, যার বলে
তুচ্ছ করিতাম আমি ঐশ্বর্যের জ্যোতি,
রাজার প্রতাপ। নক্ষত্র পড়িলে খসি
তার চেয়ে শ্রেষ্ঠতর মাটির প্রদীপ।
তাহারে খুঁজিয়া ফিরে পরিহাসভরে
খদ্যোত ধূলির মাঝে, খুঁজিয়া না পায়।
দীপ প্রতিদিন নেভে, প্রতিদিন জ্বলে,
বারেক নিভিলে তারা চির-অন্ধকার!
আমি সেই চিরদীপ্তিহীন; সামান্য এ
পরমায়ু, দেবতার অতি ক্ষুদ্র দান,
ভিক্ষা মেগে লইয়াছি তারি দুটো দিন
রাজদ্বারে নতজানু হয়ে। জয়সিংহ,
সেই দুই দিন যেন ব্যর্থ নাহি হয়।
সেই দুই দিন যেন আপন কলঙ্ক
ঘুচায়ে মরিয়া যায়। কালামুখ তার
রাজরক্তে রাঙা করে তবে যায় যেন।
বৎস, কেন নিরুত্তর? গুরুর আদেশ
নাহি আর; তবু তোরে করেছি পালন
আশৈশব, কিছু নহে তার অনুরোধ?
নহি কি রে আমি তোর পিতার অধিক
পিতৃবিহীনের পিতা বলে? এই দুঃখ,
এত করে স্মরণ করাতে হল! কৃপা
ভিক্ষা সহ্য, ভালোবাসা ভিক্ষা করে
যে অভাগ্য, ভিক্ষুকের অধম ভিক্ষুক
সে যে। বৎস, তবু নিরুত্তর? জানু তবে
আরবার নত হোক। কোলে এসেছিল
যবে, ছিল এতটুকু, এ জানুর চেয়ে
ছোটো—তার কাছে নত হোক জানু। পুত্র,

ভিক্ষা চাই আমি।

জয়সিংহ : পিতা, এ বিদীর্ণ বুকে
আর হানিয়ো না বজ্র। রাজরক্ত চাহে
দেবী, তাই তারে এনে দিব। যাহা চাহে
সব দিব। সব ঋণ শোধ করে দিয়ে
যাব। তাই হবে। তাই হবে।

[ প্রস্থান

রঘুপতি : তবে তাই
হোক। দেবী চাহে, তাই বলে দিস। আমি
কেহ নই। হায় অকৃতজ্ঞ, দেবী তোর
কী করেছে? শিশুকাল হতে দেবী তোরে
প্রতিদিন করেছে পালন? রোগ হলে
করিয়াছে সেবা? ক্ষুধায় দিয়েছে অন্ন?
মিটায়েছে জ্ঞানের পিপাসা? অবশেষে
এই অকৃতজ্ঞতার ব্যথা নিয়েছে কি
দেবী বুক পেতে? হায়, কলিকাল! থাক্!

## তৃতীয় দৃশ্য

*প্রাসাদকক্ষ*

গোবিন্দমাণিক্য
ও নয়নরায়ের প্রবেশ

নয়নরায় : বিদ্রোহ সৈনিকদের এনেছি ফিরায়ে,
যুদ্ধসজ্জা হয়েছে প্রস্তুত। আজ্ঞা দাও
মহারাজ, অগ্রসর হই—আর্শীবাদ
করো—

গোবিন্দমাণিক্য : চলো সেনাপতি, নিজে আমি যাব
রণক্ষেত্রে।

নয়নরায় : যতক্ষণ এ দাসের দেহে
প্রাণ আছে, ততক্ষণ মহারাজ, ক্ষান্ত
থাকো, বিপদের মুখে গিয়ে—

গোবিন্দমাণিক্য : সেনাপতি,
সবার বিপদ-অংশ হতে মোর অংশ
নিতে চাই আমি। মোর রাজ-অংশ, সব
চেয়ে বেশি। এসো সৈন্যগণ, লহো মোরে
তোমাদের মাঝে। তোমাদের নৃপতিরে
দূর সিংহাসনচূড়ে নির্বাসিত করে





সমরগৌরব হতে বঞ্চিত কোরো না।

চরের প্রবেশ

চর : নির্বাসনপথ হতে লয়েছে কাড়িয়া
কুমার নক্ষত্ররায়ে মোগলের সেনা;
রাজপদে বরিয়াছে তাঁরে। আসিছেন
সৈন্য লয়ে রাজধানী-পানে।

গোবিন্দমাণিক্য : চুকে গেল।
আর ভয় নাই। যুদ্ধ তবে গেল মিটে।

প্রহরীর প্রবেশ

প্রহরী : বিপক্ষশিবির হতে পত্র আসিয়াছে।

গোবিন্দমাণিক্য : নক্ষত্রের হস্তলিপি। শান্তির সংবাদ
হবে বুঝি।—এই কি স্নেহের সম্ভাষণ!
এ তো নহে নক্ষত্রের ভাষা! চাহে মোর
নির্বাসন, নতুবা ভাসাবে রক্তস্রোতে
সোনার ত্রিপুরা—দগ্ধ করে দিবে দেশ,
বন্দী হবে মোগলের অন্তঃপুরতরে
ত্রিপুররমণী?—দেখি, দেখি, এই বটে
তারি লিপি। 'মহারাজ নক্ষত্রমাণিক্য!'
মহারাজ! দেখো সেনাপতি—এই দেখো
রাজদণ্ডে-নির্বাসিত দিয়েছে রাজারে
নির্বাসনদণ্ড। এমনি বিধির খেলা!

নয়নরায় : নির্বাসন! এ কী স্পর্ধা! এখনো তো যুদ্ধ
শেষ হয় নাই।

গোবিন্দমাণিক্য : এ তো নহে মোগলের
দল। ত্রিপুরার রাজপুত্র রাজা হতে
করিয়াছে সাধ, তার তরে যুদ্ধ কেন?

নয়নরায় : রাজ্যের মঙ্গল—

গোবিন্দমাণিক্য : রাজ্যের মঙ্গল হবে?
দাঁড়াইয়া মুখোমুখি দুই ভাই হানে
ভ্রাতৃবক্ষ লক্ষ্য করে মৃত্যুমুখী ছুরি,
রাজ্যের মঙ্গল হবে তাহে? রাজ্যে শুধু
সিংহাসন আছে—গৃহস্থের ঘর নেই,
ভাই নেই, ভ্রাতৃত্ববন্ধন নেই হেথা?
দেখি দেখি আরবার—এ কি তার লিপি?
নক্ষত্রের নিজের রচনা নহে। আমি



দস্যু, আমি দেবদ্বেষী, আমি অবিচারী,
এ রাজ্যের অকল্যাণ আমি! নহে, নহে,
এ তার রচনা নহে।—রচনা যাহারই
হোক, অক্ষর তো তারি বটে। নিজ হস্তে
লিখেছে তো সেই—যে সর্পেরই বিষ হোক,
নিজের অক্ষরমুখে মাখায়ে দিয়েছে,
হেনেছে আমার বুকে।—বিধি, এ তোমার
শাস্তি, তার নহে। নির্বাসন! তাই হোক।
তার নির্বাসনদণ্ড তার হয়ে আমি
নীরবে বিনম্র শিরে করিব বহন।

**পঞ্চম অঙ্ক**

**প্রথম দৃশ্য**

*মন্দির। বাহিরে ঝড়*

*রঘুপতি*

পুজোপকরণ লইয়া

রঘুপতি : এতদিনে আজ বুঝি জাগিয়াছ দেবী!
ওই রোষহুহুংকার! অভিশাপ হাঁকি
নগরের 'পর দিয়া ধেয়ে চলিয়াছ
তিমিররূপিণী! ওই বুঝি তোর
প্রলয়সঙ্গিনীগণ দারুণ ক্ষুধায়
প্রাণপণে নাড়া দেয় বিশ্বমহাতরু!
আজ মিটাইব তোর দীর্ঘ উপবাস।
ভক্তেরে সংশয়ে ফেলি এতদিন ছিলি
কোথা দেবী? তোর খড়্গ তুই না তুলিলে
আমরা কি পারি? আজ কী আনন্দ, তোর
চণ্ডীমূর্তি দেখে! সাহসে ভরেছে চিত্ত,
সংশয় গিয়েছে; হতমান নতশির
উঠেছে নূতন তেজে। ওই পদধ্বনি
শুনা যায়, ওই আসে তোর পূজা। জয়
মহাদেবী!

অপর্ণার প্রবেশ

দূর হ, দূর হ মাযাবিনী—
জয়সিংহে চাস তুই? আরে সর্বনাশী!
মহাপাতকিনী!

[ অপর্ণার প্রস্থান





এ কী অকাল-ব্যাঘাত।
জয়সিংহ যদি নাই আসে! কভু নহে!
সত্যভঙ্গ কভু নাহি হবে তার।—জয়
মহাকালী, সিদ্ধিদাত্রী, জয় ভয়ংকরী!—
যদি বাধা পায়—যদি ধরা পড়ে শেষে—
যদি প্রাণ যায় তার প্রহরীর হাতে!—
জয় মা অভয়া, জয় ভক্তের সহায়।
জয় মা জাগ্রত দেবী, জয় সর্বজয়া।
ভক্তবৎসলার যেন দুর্নাম না রটে
এ সংসারে, শত্রুপক্ষ নাহি হাসে যেন
নিঃশঙ্ক কৌতুকে। মাতৃ-অহংকার যদি
চূর্ণ হয় সন্তানের, মা বলিয়া তবে
কেহ ডাকিবে না তোরে। ওই পদধ্বনি!
জয়সিংহ বটে! জয় নৃমুণ্ডমালিনী,
পাষণ্ডদলনী মহাশক্তি।

জয়সিংহের দ্রুত প্রবেশ

জয়সিংহ,
রাজরক্ত কই?

জয়সিংহ : আছে আছে! ছাড়ো মোরে।
নিজে আমি করি নিবেদন।—
রাজরক্ত
চাই তোর, দয়াময়ী, জগৎপালিনী
মাতা? নহিলে কিছুতে তোর মিটিবে না
তৃষা? আমি রাজপুত, পূর্ব পিতামহ
ছিল রাজা, এখনো রাজত্ব করে মোর
মাতামহবংশ—রাজরক্ত আছে দেহে।
এই রক্ত দিব। এই যেন শেষ রক্ত
হয় মাতা, এই রক্তে শেষ মিটে যেন
অনন্ত পিপাসা তোর, রক্ততৃষাতুরা।

বক্ষে ছুরি-বিন্ধন

রঘুপতি : জয়সিংহ! জয়সিংহ! নির্দয়! নিষ্ঠুর!
এ কী সর্বনাশ করিলি রে? জয়সিংহ,
অকৃতজ্ঞ, গুরুদ্রোহী, পিতৃমর্মঘাতী,
স্বেচ্ছাচারী! জয়সিংহ, কুলিশকঠিন!
ওরে জয়সিংহ, মোর একমাত্র প্রাণ,
প্রাণাধিক, জীবন-মন্থন-করা ধন!
জয়সিংহ, বৎস মোর, হে গুরুবৎসল!



ফিরে আয়, ফিরে আয়, তোরে ছাড়া আর
কিছু নাহি চাহি! অহংকার অভিমান
দেবতা ব্রাহ্মণ সব যাক। তুই আয়।

অপর্ণার প্রবেশ

অপর্ণা : পাগল করিবে মোরে। জয়সিংহ, কোথা
জয়সিংহ!

রঘুপতি : আয় মা অমৃতময়ী! ডাক্
তোর সুধাকণ্ঠে, ডাক্ ব্যগ্রস্বরে, ডাক্
প্রাণপণে! ডাক্ জয়সিংহে! তুই তারে
নিয়ে যা মা আপনার কাছে, আমি নাহি
চাহি।

অপর্ণার মূর্ছা

প্রতিমার পদতলে মাথা রাখিয়া

ফিরে দে, ফিরে দে, ফিরে দে, ফিরে দে!

## দ্বিতীয় দৃশ্য

*প্রাসাদ*

গোবিন্দমাণিক্য

গোবিন্দমাণিক্য : এখনি আনন্দধ্বনি! এখনি পরেছে
দীপমালা নির্লজ্জ প্রাসাদ! উঠিয়াছে
রাজধানী-বর্হিদ্বারে বিজয়তোরণ
পুলকিত নগরের আনন্দ-উৎক্ষিপ্ত
দুই বাহু-সম! এখনো প্রাসাদ হতে
বাহিরে আসি নি—ছাড়ি নাই সিংহাসন।
এতদিন রাজা ছিনু—কারো কি করি নি
উপকার? কোনো অবিচার করি নাই
দূর? কোনো অত্যাচার করি নি শাসন?
ধিক্ ধিক্ নির্বাসিত রাজা! আপনারে
আপনি বিচার করি আপনার শোকে
আপনি ফেলিস অশ্রু!
মর্তরাজ্য গেল,
আপনার রাজা তবু আমি। মহোৎসব
হোক আজি অন্তরের সিংহাসনতলে।

গুণবতীর প্রবেশ





গুণবতী : প্রিয়তম, প্রাণেশ্বর, আর কেন নাথ?
এইবার শুনেছ তো দেবীর নিষেধ!
এসো প্রভু, আজ রাত্রে শেষ পূজা করে
রামজানকীর মতো যাই নির্বাসনে?

গোবিন্দমাণিক্য অয়ি প্রিয়তমে, আজি শুভদিন মোর।
রাজ্য গেল, তোমারে পেলেম ফিরে। এসো
প্রিয়ে, যাই দোঁহে দেবীর মন্দিরে, শুধ্
প্রেম নিয়ে, শুধু পুষ্প নিয়ে, মিলনের
অশ্রু নিয়ে, বিদায়ের বিশুদ্ধ বিষাদ
নিয়ে, আজ রক্ত নয়, হিংসা নয়।

গুণবতী ভিক্ষা
রাখো নাথ!

গোবিন্দমাণিক্য বলো দেবী!

গুণবতী হোয়ো না পাষাণ।
রাজগর্ব ছেড়ে দাও। দেবতার কাছে
পরাভব না মানিতে চাও যদি, তবু
আমার যন্ত্রণা দেখে গলুক হৃদয়।
তুমি তো নিষ্ঠুর কভু ছিলে নাকো প্রভু,
কে তোমারে করিল পাষাণ! কে তোমারে
আমার সৌভাগ্য হতে লইল কাড়িয়া!
করিল আমারে রাজাহীন রাণী!

গোবিন্দমাণিক্য প্রিয়ে,
আমারে বিশ্বাস করো একবার শুধু
না বুঝিয়া বোঝো, মোর পানে চেয়ে। অশ্রু
দেখে বোঝো, আমারে যে ভালোবাস সেই
ভালোবাসা দিয়ে বোঝো—আর রক্তপাত
নহে। মুখ ফিরায়ো না দেবী, আর মোরে
ছাড়িয়ো না, নিরাশ কোরো না আশা দিয়ে।
যাবে যদি মার্জনা করিয়া যাও তবে।

[ গুণবতীর প্রস্থান

গেলে চলি! কী কঠিন নিষ্ঠুর সংসার!—
ওরে কে আছিস?—কেহ নাই? চলিলাম।
বিদায় হে সিংহাসন! হে পুণ্য প্রাসাদ,
আমার পৈতৃক ক্রোড়, নির্বাসিত পুত্র
তোমারে প্রণাম ক'রে লইল বিদায়।



## তৃতীয় দৃশ্য

*অন্তঃপুরকক্ষ*

গুণবতী

গুণবতী : বাজা বাদ্য বাজা, আজ রাত্রে পূজা হবে,
আজ মোর প্রতিজ্ঞা পুরিবে। আন্‌ বলি।
আন্‌ জবাফুল। রহিলি দাঁড়ায়ে? আজ্ঞা
শুনিবি নে? আমি কেহ নই? রাজ্য গেছে,
তাই ব'লে এতটুকু রাণী বাকি নেই
আদেশ শুনিবে যার কিংকর-কিংকরী?
এই নে কঙ্কণ, এই নে হীরার কণ্ঠী—
এই নে যতেক আভরণ। ত্বরা ক'রে
কর্‌ গিয়ে আয়োজন দেবীর পূজার।
মহামায়া, এ দাসীরে রাখিয়ো চরণে।

## চতুর্থ দৃশ্য

*মন্দির*

রঘুপতি

রঘুপতি : দেখো, দেখো, কী করে দাঁড়ায়ে আছে, জড়
পাষাণের স্তূপ, মূঢ় নির্বোধের মতো।
মূক, পঙ্গু, অন্ধ ও বধির! তোরি কাছে
সমস্ত ব্যথিত বিশ্ব কাঁদিয়া মরিছে!
পাষাণ-চরণে, তোর, মহৎ হৃদয়
আপনারে ভাঙিছে আছাড়ি। হা হা হা হা!
কোন্‌ দানবের এই ক্রূর পরিহাস
জগতের মাঝখানে রয়েছে বসিয়া।
মা বলিয়া ডাকে যত জীব, হাসে তত
ঘোরতর অট্টহাস্যে নির্দয় বিদ্রূপ।
দে ফিরায়ে জয়সিংহে মোর! দে ফিরায়ে।
দে ফিরায়ে রাক্ষসী পিশাচী।

নাড়া দিয়া

শুনিতে কি
পাস? আছে কর্ণ? জানিস কী করেছিস?
কার রক্ত করেছিস পান? কোন্‌ পুণ্য





জীবনের? কোন্ স্নেহদয়াপ্রীতি-ভরা
মহাহৃদয়ের?
থাক্ তুই চিরকাল
এইমত—এই মন্দিরের সিংহাসনে,
সরল ভক্তির প্রতি গুপ্ত উপহাস!
দিব তোর পূজা প্রতিদিন, পদতলে
করিব প্রণাম, দয়াময়ী মা বলিয়া
ডাকিব তোমারে। তোর পরিচয় কারো
কাছে নাহি প্রকাশিব, শুধু ফিরায়ে দে
মোর জয়সিংহে! কার কাছে কাঁদিতেছি!
তবে দূর, দূর, দূর, দূর করে দাও
হৃদয়দলনী পাষাণীরে। লঘু হোক
জগতের বক্ষ।

দূরে গোমতীর জলে প্রতিমা নিক্ষেপ
মশাল লইয়া বাদ্য বাজাইয়া
গুণবতীর প্রবেশ

গুণবতী : জয় জয় মহাদেবী!
দেবী কই?

রঘুপতি : দেবী নাই।

গুণবতী : ফিরাও দেবীরে
গুরুদেব, এনে দাও তাঁরে, রোষশান্তি
করিব তাঁহার। আনিয়াছি মা'র পূজা।
রাজ্য পতি সব ছেড়ে পালিয়াছি শুধু
প্রতিজ্ঞা আমার। দয়া করো, দয়া করে
দেবীরে ফিরায়ে আনো শুধু, আজি এই
এক রাত্রি তরে। কোথা দেবী?

রঘুপতি : কোথাও সে
নাই। ঊর্ধ্বে নাই, নিম্নে নাই, কোথাও সে
নাই, কোথাও সে ছিল না কখনো।

গুণবতী : প্রভু,
এইখানে, ছিল না কি দেবী?

রঘুপতি : দেবী বল
তারে। এ সংসারে কোথাও থাকিত দেবী,
তবে সেই পিশাচীরে দেবী বলা কভু
সহ্য কি করিত দেবী? মহত্ত্ব কি তবে
ফেলিত নিষ্ফল রক্ত হৃদয় বিদারি
মূঢ় পাষাণের পদে? দেবী বল তারে?
পুণ্যরক্ত পান ক'রে সে মহারাক্ষসী



ফেটে মরে গেছে।

গুণবতী : গুরুদেব, বধিয়ো না
মোরে। সত্য করে বলো আরবার। দেবী
নাই?

রঘুপতি : নাই।

গুণবতী : দেবী নাই?

রঘুপতি : নাই।

গুণবতী : দেবী নাই।
তবে কে রয়েছে?

রঘুপতি : কেহ নাই। কিছু নাই।

গুণবতী : নিয়ে যা, নিয়ে যা পূজা! ফিরে যা, ফিরে যা!
বল্ শীঘ্র কোন্ পথে গেছে মহারাজ।

অপর্ণার প্রবেশ

অপর্ণা : পিতা!

রঘুপতি : জননী, জননী, জননী আমার!
পিতা! এ তো নহে ভর্ৎসনার নাম। পিতা!
মা জননী, এ পুত্রঘাতীরে পিতা ব'লে
যে জন ডাকিত, সেই রেখে গেছে ওই
সুধামাখা নাম তোর কণ্ঠে, এইটুকু
দয়া করে গেছে। আহা, ডাক্ আরবার!

অপর্ণা : পিতা, এসো এ মন্দির ছেড়ে যাই মোরা।

পুষ্প-অর্ঘ্য লইয়া

গোবিন্দমাণিক্যের প্রবেশ

গোবিন্দমাণিক্য : দেবী কই?

রঘুপতি : দেবী নাই।

গোবিন্দমাণিক্য : একি রক্তধারা!

রঘুপতি : এই শেষ পুণ্যরক্ত এ পাপ-মন্দিরে।
জয়সিংহ নিবায়েছে নিজ রক্ত দিয়ে
হিংসারক্তশিখা।

গোবিন্দমাণিক্য : ধন্য ধন্য জয়সিংহ,
এ পূজার পুষ্পাঞ্জলি সঁপিনু তোমারে।

গুণবতী : মহারাজ!

গোবিন্দমাণিক্য : প্রিয়তমে!

গুণবতী : আজ দেবী নাই—
তুমি মোর একমাত্র রয়েছ দেবতা।

প্রণাম

গোবিন্দমাণিক্য : গেছে পাপ। দেবী আজ এসেছে ফিরিয়া
আমার দেবীর মাঝে।





অপর্ণা : পিতা, চলে এসো!

রঘুপতি : পাষাণ ভাঙিয়া গেল—জননী আমার
এবার দিয়েছে দেখা প্রত্যক্ষ প্রতিমা!
জননী অমৃতময়ী!

অর্পণা : পিতা, চলে এসো!

---

**বিজ্ঞাপন ও সমালোচনা......**

বিসর্জন চলচ্চিত্রটি প্রথম বিলেতে . দেখানে হয়। বিলেতে বিসর্জন-এর প্রথম প্রদর্শনী নিয়ে ১৯২৮ এর ১৪ জুন আনন্দবাজার পত্রিকায় একটি খবর ছাপা হয়।

১৪ জুন ১৯২৮/৩১ জ্যৈষ্ঠ ১৩৩৫
রবীন্দ্রনাথের "বিসর্জ্জন" নাটক
বিলাতে প্রথম ছায়াচিত্রে প্রদর্শন
রঙ্গালয়ে সম্ভ্রান্ত ব্যক্তিদিগের উপস্থিতি
(ফ্রী প্রেস বীম সার্ভিস)

লন্ডন, ১২ ই জুন

ডাঃ রবীন্দ্রনাথ ঠাকুর স্বাস্থ্যহানির দরুণ তাঁহার পাশ্চাত্য ভ্রমণ স্থগিত রাখিতে বাধ্য হইয়াছেন—এই সংবাদে বিলাতের লোকেদের মধ্যে দুঃখ ও নৈরাশ্যের সৃষ্টি হইয়াছে। যদিও ইংলন্ড কবির ব্যক্তিগত পরিদর্শন হইতে বঞ্চিত হইল, তথাপি রবীন্দ্রনাথের নাম এক্ষণে মুখে মুখে শুনা যাইতেছে। কারণ কবির "বিসর্জন" নাটক লইয়া যে নূতন ছায়াচিত্র রচিত হইয়াছে, তাহা এখানে আসিয়া পৌঁছিয়াছে এবং খুবী শীঘ্রই উহা প্রকাশ্যভাবে প্রদর্শিত হইবে।

কিন্তু ইতিমধ্যেই গোপনে (প্রাইভেট) উহা বিলতে ওয়েষ্ট এণ্ড সিনেমা গৃহে নির্দ্দিষ্ট সংখ্যক লোকদিগের সমক্ষে প্রদর্শিত হইয়াছিল। এই ছায়াচিত্র দেখিবার জন্য রঙ্গালয় গৃহে বিলাতের সংবাদপত্র প্রতিনিধিগণ, রয়াল কমিশনের নায়ক সার জন সাইমন, কুচবিহারের মহারাণী এবং ভারতসচিবের দপ্তরের বহু পদস্থ কর্ম্মচারী উপস্থিত ছিলেন।

ছায়াচিত্রটির প্রদর্শনে দর্শকগণ পুনঃ পুনঃ আনন্দ প্রকাশ করিয়াছিলেন এবং চিত্রটি সাফল্যলাভ করিয়াছে বলিয়া মত প্রকাশ করিয়াছিলেন।

—চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় সম্পাদিত 'রবীন্দ্র-প্রসঙ্গ : আনন্দবাজার পত্রিকা'
(১৩ মার্চ ১৯২২ - ২১ মার্চ ১৯৩২) ১ম খণ্ড থেকে গৃহীত তথ্য।।



১৯২৮ সালের ২৩ শে ডিসেম্বর দৈনিক আনন্দবাজার পত্রিকায় 'বিসর্জন' চলচ্চিত্রের মুক্তি সম্পর্কিত একটি বিজ্ঞাপন প্রকাশিত হয়। বিজ্ঞাপনে লেখা হয়—

'ক্রাউন সিনেমা

এলফিনস্টোন বায়োস্কোপ। ১৩৮/১ কর্ণওয়ালিশ স্ট্রীট, শ্যামবাজার

রবিবার ২৩শে, সোমবার ২৪ সে ডিসেম্বর অপরাহ্ন ৩টা, সন্ধ্যা ৬টা ও

রাত্রি ৯.৩০ প্রত্যহ তিনবার অভিনয়

ম্যাডান থিয়েটার্স লিমিটেডের

উদ্যোগে

ডাঃ রবীন্দ্রনাথ ঠাকুরের লেখনী প্রসূত বিখ্যাত ও

সর্বজন আদৃত নাটক

'বিসর্জ্জন' 'বিসর্জ্জন'

ইহা ওরিয়েন্ট পিকচার্স কর্পোরেশন কর্তৃক প্রস্তুত চিত্র।

৭ টি বিরাট রীলে পূর্ণ—

৭ টি বিরাট রীলে পূর্ণ

শ্রেষ্ঠ অভিনেতা ও অভিনেত্রীবর্গ কর্তৃক অভিনীত

তাহাদের মধ্যে আছেন

বেগম জুবিদা বানু

এবং

সুলোচনা

সুনীল নির্ম্মল গগনে প্রভাকরের সমুজ্জ্বল কিরণ সমুদ্ভাসিত ভারতের প্রকৃত পারিপার্শ্বিক দৃশ্যসমন্বিত একটি সুনির্ব্বাচিত স্থানে এই অতুলনীয় চিত্রখানির ঘটনা বৈচিত্র্যের দৃশ্যাবলী গ্রহণ করা হইয়াছে। কাহিনী এমনই চিত্তাকর্ষক যে এবং চিত্রে তাহা এমনই ফুটিয়া উঠিয়াছে যে, যে কোন স্থানে ইহার সাফল্য অনিবার্য।

এই মনোমদ কাহিনীর ভিতরে মনোরম নাটকীয় ঘটনাবলীর সমাবেশ এবং দৃশ্যাবলী সংযোজনা বাস্তবিকই অভূতপূর্ব্ব ও অদৃষ্টপূর্ব্ব।

নিখুঁৎ ফটোগ্রাফী-চমৎকার প্রাকৃতি দৃশ্যাবলী চিত্রজগতে যুগান্তরের সৃষ্টি করিয়াছে এবং ভারতে প্রস্তুত চিত্র ইংলন্ড ও য়ুরোপের প্রশংসা অর্জন করিয়াছে।

উৎকৃষ্ট বৃটিশ চিত্ররূপে এই চিত্রখানিই ভারতে প্রস্তুত প্রথম চিত্র বলিয়া গ্রাহ্য হইয়াছে।

বিশ্বের আশা ও আকাঙ্খা; সুখ ও শান্তির বাণী সমন্বিত, রবীন্দ্রনাথের সুলেখনী প্রসূত ভালবাসা, জীবন-সংসার ও মরণ বরণ সংক্রান্ত এই কাহিনী বড়ই করুণ এবং মর্ম্মস্পর্শী। ঐশ্বর্য্য, শক্তি-গর্ব্বও ভোগ -বাসনার বিলাসানন্দে বিমুগ্ধ বিপথ চারি বিশ্বগ্রাসী ইহার ভিতরে মুক্তির সন্ধান পাইবে।

ভারতের আধ্যাত্মিকতার ভাব এই শ্রেষ্ঠ নাটকে প্রতি অঙ্কে প্রস্ফুটিত।' তাহা ছাড়া আরও কতিপয় চিত্র।

—চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় সম্পাদিত রবীন্দ্র প্রসঙ্গ :
আনন্দবাজার পত্রিকা—১ম খণ্ড থেকে প্রাপ্ত

# বিচারক



❑ ১৯২৮ সাল।

**বিচারক**—রবীন্দ্র ছোটগল্প। 'বিচারক' গল্পটি সাধনা পত্রিকায়, পৌষ, ১৩০১ সংখ্যায় প্রথম প্রকাশিত হয়।

সাদা কালো। নির্বাক। ৬ রিল। ৩৫ মিমি

পরিচালনা —শিশির কুমার ভাদুড়ী

প্রযোজনা—ইষ্টার্ন ফিল্ম সিন্ডিকেট

চিত্রগ্রাহক—নীতিন বসু

অভিনয়ে ঃ বিনোদ—বিশ্বনাথ ভাদুড়ী। ক্ষীরোদা—কঙ্কাবতী। এছাড়া শিশির কুমার ভাদুড়ী, যোগেশ চন্দ্র চৌধুরী, শেফালিকা তারাকুমার ভাদুড়ী প্রমুখ।

মুক্তি—১৯২৮, ক্রাউন প্রেক্ষাগৃহ। (সঠিক তারিখ জানা সম্ভব হয় নি)

○ 'বিচারক' মুক্তি পাবার পরে 'Low Moral Tone' এর অপরাধে সেন্সার বোর্ডের ছাড়পত্র না পাওয়ায় ছবিটির প্রদর্শন বন্ধ হয়ে যায়। পরে আবার সেন্সার বোর্ডের ছাড়পত্র নিয়ে ১৯৩২ সালে মার্চ মাসে চিত্রা হলে 'বিচারক' মুক্তি পায়।

১

অনেক অবস্থান্তরের পর অবশেষে গতযৌবনা ক্ষীরোদা যে পুরুষের আশ্রয় প্রাপ্ত হইয়াছিল, সেও তাহাকে জীর্ণ বস্ত্রের ন্যায় পরিত্যাগ করিয়া গেল। তখন অন্নমুষ্টির জন্য দ্বিতীয় আশ্রয় অন্বেষণের চেষ্টা করিতে তাহার অত্যন্ত ধিক্কার বোধ হইল।

যৌবনের শেষে শুভ্র শরৎকালের ন্যায় একটি গভীর প্রশান্ত প্রগাঢ় সুন্দর বয়স আসে যখন জীবনের ফল ফলিবার এবং শস্য পাকিবার সময়। তখন আর উদ্দাম যৌবনের বসন্তচঞ্চলতা শোভা পায় না। তত দিনে সংসারের মাঝখানে আমাদের ঘর বাঁধা একপ্রকার সাঙ্গ হইয়া গিয়াছে ; অনেক ভালো-মন্দ, অনেক সুখদুঃখ, জীবনের মধ্যে পরিপাক প্রাপ্ত হইয়া অন্তরের মানুষটিকে পরিণত করিয়া তুলিয়াছে ; আমাদের আয়ত্তের অতীত কুহকিনী দুরাশার কল্পনালোক হইতে সমস্ত উদ্‌ভ্রান্ত বাসনাকে প্রত্যাহরণ করিয়া আপন ক্ষুদ্র ক্ষমতার গৃহপ্রাচীর মধ্যে প্রতিষ্ঠিত করিয়াছি ; তখন নূতন প্রণয়ের মুগ্ধদৃষ্টি আর আকর্ষণ করা যায় না, কিন্তু পুরাতন লোকের কাছে মানুষ আরো প্রিয়তর হইয়া উঠে। তখন যৌবনলাবণ্য অল্পে অল্পে বিশীর্ণ হইয়া আসিতে থাকে, কিন্তু জরাবিহীন অন্তর-প্রকৃতি বহুকালের সহবাসক্রমে মুখে চক্ষে যেন স্ফুটতর রূপে অঙ্কিত হইয়া যায়, হাসিটি দৃষ্টিপাতটি কণ্ঠস্বরটি ভিতরকার মানুষটির দ্বারা ওতপ্রোত হইয়া উঠে। যাহা কিছু পাই নাই তাহার আশা ছাড়িয়া, যাহারা ত্যাগ করিয়া গিয়াছে তাহাদের জন্য শোক সমাপ্ত করিয়া, যাহারা বঞ্চনা করিয়াছে তাহাদিগকে ক্ষমা করিয়া—যাহারা কাছে আসিয়াছে, ভালোবাসিয়াছে, সংসারের সমস্ত ঝড়ঝঞ্ঝা শোকতাপ বিচ্ছেদের মধ্যে যে-কয়টি প্রাণী নিকটে অবশিষ্ট রহিয়াছে, তাহাদিগকে বুকের কাছে টানিয়া লইয়া—সুনিশ্চিত সুপরীক্ষিত চিরপরিচিতগণের প্রীতিপরিবেষ্টনের মধ্যে নিরাপদ নীড় রচনা করিয়া, তাহারই মধ্যে সমস্ত চেষ্টার অবসান এবং সমস্ত আকাঙ্ক্ষার পরিতৃপ্তি লাভ করা যায়। যৌবনের সেই স্নিগ্ধ সায়াহ্নে জীবনের সেই শান্তিপর্বেও যাহাকে নূতন সঞ্চয়, নূতন পরিচয়, নূতন বন্ধনের বৃথা আশ্বাসে নূতন চেষ্টায় ধাবিত হইতে হয়—তখনও যাহার বিশ্রামের জন্য শয্যা রচিত হয় নাই, যাহার গৃহপ্রত্যাবর্তনের জন্য সন্ধ্যাদীপ প্রজ্বলিত হয় নাই—সংসারে তাহার মতো শোচনীয় আর কেহ নাই।

ক্ষীরোদা তাহার যৌবনের প্রান্তসীমায় যেদিন প্রাতঃকালে জাগিয়া উঠিয়া দেখিল তাহার



প্রণয়ী পূর্বরাত্রে তাহার সমস্ত অলংকার ও অর্থ অপহরণ করিয়া পলায়ন করিয়াছে, বাড়িভাড়া দিবে এমন সঞ্চয় নাই—তিন বৎসরের শিশু পুত্রটিকে দুধ আনিয়া খাওয়াইবে এমন সংগতি নাই—যখন সে ভাবিয়া দেখিল, তাহার জীবনের আটত্রিশ বৎসরে সে একটি লোককেও আপনার করিতে পারে নাই, একটি ঘরের প্রান্তেও বাঁচিবার ও মরিবার অধিকার প্রাপ্ত হয় নাই—যখন তাহার মনে পড়িল, আবার আজ অশ্রুজল মুছিয়া দুই চক্ষে অঞ্জন পরিতে হইবে, অধরে ও কপোলে অলক্তরাগ চিত্রিত করিতে হইবে, জীর্ণ যৌবনকে বিচিত্র ছলনায় আচ্ছন্ন করিয়া হাস্যমুখে অসীম ধৈর্য-সহকারে নূতন হৃদয়-হরণের জন্য নূতন মায়াপাশ বিস্তার করিতে হইবে—তখন সে ঘরের দ্বার রুদ্ধ করিয়া ভূমিতে লুটাইয়া বারংবার কঠিন মেঝের উপর মাথা খুঁড়িতে লাগিল—সমস্ত দিন অনাহারে মুমূর্ষুর মতো পড়িয়া রহিল। সন্ধ্যা হইয়া আসিল। দীপহীন গৃহকোণে অন্ধকার ঘনীভূত হইতে লাগিল। দৈবক্রমে একজন পুরাতন প্রণয়ী আসিয়া "ক্ষীরো" "ক্ষীরো" শব্দে দ্বারে করাঘাত করিতে লাগিল। ক্ষীরোদা অকস্মাৎ দ্বার খুলিয়া ঝাঁটা হস্তে বাঘিনীর মতো গর্জন করিয়া ছুটিয়া আসিল; রসপিপাসু যুবকটি অনতিবিলম্বে পলায়নের পথ অবলম্বন করিল।

ছেলেটা ক্ষুধার জ্বালায় কাঁদিয়া কাঁদিয়া খাটের নীচে ঘুমাইয়া পড়িয়াছিল, সেই গোলমালে জাগিয়া উঠিয়া অন্ধকারের মধ্য হইতে ভগ্নকাতর কণ্ঠে "মা" "মা" করিয়া কাঁদিতে লাগিল।

তখন ক্ষীরোদা সেই রোরুদ্যমান শিশুকে প্রাণপণে বক্ষে চাপিয়া ধরিয়া বিদ্যুদ্‌বেগে ছুটিয়া নিকটবর্তী কূপের মধ্যে ঝাঁপাইয়া পড়িল।

শব্দ শুনিয়া আলো হস্তে প্রতিবেশীগণ কূপের নিকট আসিয়া উপস্থিত হইল। ক্ষীরোদা এবং শিশুকে তুলিতে বিলম্ব হইল না। ক্ষীরোদা তখন অচেতন এবং শিশুটি মরিয়া গেছে।

হাসপাতালে গিয়া ক্ষীরোদা আরোগ্য লাভ করিল। হত্যাপরাধে ম্যাজিস্ট্রেট তাহাকে সেসনে চালান করিয়া দিলেন।

২

জজ মোহিতমোহন দত্ত স্ট্যাট্যুটরি সিভিলিয়ান। তাঁহার কঠিন বিচারে ক্ষীরোদার ফাঁসির হুকুম হইল। হতভাগিনীর অবস্থা বিবেচনা করিয়া উকিলগণ তাহাকে বাঁচাইবার জন্য বিস্তর চেষ্টা করিলেন, কিন্তু কিছুতেই কৃতকার্য হইলেন না। জজ তাহাকে তিলমাত্র দয়ার পাত্রী বলিয়া মনে করিতে পারিলেন না।

না পারিবার কারণ আছে। এক দিকে তিনি হিন্দুমহিলাগণকে দেবী আখ্যা দিয়া থাকেন, অপর দিকে স্ত্রীজাতির প্রতি তাঁহার আন্তরিক অবিশ্বাস। তাঁহার মত এই যে, রমণীগণ কুলবন্ধন ছেদন করিবার জন্য উন্মুখ হইয়া আছে, শাসন তিলমাত্র শিথিল হইলেই সমাজপিঞ্জরে একটি কুলনারীও অবশিষ্ট থাকিবে না।

তাঁহার এরূপ বিশ্বাসেরও কারণ আছে। সে কারণ জানিতে গেলে মোহিতের যৌবন-ইতিহাসের কিয়দংশ আলোচনা করিতে হয়।

মোহিত যখন কালেজে সেকেন্ডইয়ারে পড়িতেন তখন আকারে এবং আচারে এখনকার হইতে সম্পূর্ণ স্বতন্ত্র প্রকারের মানুষ ছিলেন। এখন মোহিতের সম্মুখে টাক, পশ্চাতে টিকি, মুণ্ডিত মুখে প্রতিদিন প্রাতঃকালে খরক্ষুরধারে গুম্ফশ্মশ্রুর অঙ্কুর উচ্ছেদ হইয়া থাকে ; কিন্তু তখন তিনি সোনার চশমায়, গোঁফদাড়িতে এবং সাহেবি ধরনের কেশবিন্যাসে উনবিংশ





শতাব্দীর নূতন সংস্করণ কার্তিকটির মতো ছিলেন। বেশভূষায় বিশেষ মনোযোগ ছিল, মদ্যমাংসে অরুচি ছিল না এবং আনুষঙ্গিক আরো দুটো-একটা উপসর্গ ছিল।

অদূরে একঘর গৃহস্থ বাস করিত। তাহাদের হেমশশী বলিয়া এক বিধবা কন্যা ছিল। তাহার বয়স অধিক হইবে না। চৌদ্দ হইতে পনেরোয় পড়িবে।

সমুদ্র হইতে বনরাজিনীলা তটভূমি যেমন রমণীয় স্বপ্নবৎ চিত্রবৎ মনে হয় এমন তীরের উপর উঠিয়া হয় না। বৈধব্যের বেষ্টন-অন্তরালে হেমশশী সংসার হইতে যেটুকু দূরে পড়িয়াছিল, সেই দূরত্বের বিচ্ছেদ-বশত সংসারটা তাহার কাছে পরপারবর্তী পরমরহস্যময় প্রমোদভবনের মতো ঠেকিত। সে জানিত না এই জগৎ-যন্ত্রটার কলকারখানা অত্যন্ত জটিল এবং লৌহকঠিন—সুখে দুঃখে, সম্পদে বিপদে, সংশয়ে সংকটে ও নৈরাশ্যে পরিতাপে বিমিশ্রিত। তাহার মনে হইত, সংসারযাত্রা কলনাদিনী নির্ঝরিণীর স্বচ্ছ জলপ্রবাহের মতো সহজ, সম্মুখবর্তী সুন্দর পৃথিবীর সকল পথগুলিই প্রশস্ত ও সরল, সুখ কেবল তাহার বাতায়নের বাহিরে এবং তৃপ্তিহীন আকাঙ্ক্ষা কেবল তাহার বক্ষপঞ্জরবর্তী স্পন্দিত পরিতপ্ত কোমল হৃদয়টুকুর অভ্যন্তরে। বিশেষত, তখন তাহার অন্তরাকাশের দূর দিগন্ত হইতে একটা যৌবনসমীরণ উচ্ছ্বসিত হইয়া বিশ্বসংসারকে বিচিত্র বাসন্তী শ্রীতে বিভূষিত করিয়া দিয়াছিল; সমস্ত নীলাম্বর তাহার হৃদয়হিল্লোলে পূর্ণ হইয়া গিয়াছিল এবং পৃথিবী যেন তাহারই সুগন্ধ মর্মকোষের চতুর্দিকে রক্তপদ্মের কোমল পাপড়িগুলির মতো স্তরে স্তরে বিকশিত হইয়াছিল।

ঘরে তাহার বাপ মা এবং দুটি ছোটো ভাই ছাড়া আর কেহ ছিল না। ভাই দুটি সকাল-সকাল খাইয়া ইস্কুলে যাইত, আবার ইস্কুল হইতে আসিয়া আহারান্তে সন্ধ্যার পর পাড়ার নাইট-ইস্কুলে পাঠ অভ্যাস করিতে গমন করিত। বাপ সামান্য বেতন পাইতেন, ঘরে মাস্টার রাখিবার সামর্থ্য ছিল না।

কাজের অবসরে হেম তাহার নির্জন ঘরে আসিয়া বসিত। একদৃষ্টে রাজপথের লোক-চলাচল দেখিত ; ফেরিওয়ালা করুণ উচ্চস্বরে হাঁকিয়া যাইত, তাহাই শুনিত ; এবং মনে করিত পথিকেরা সুখী, ভিক্ষুকেরাও স্বাধীন এবং ফেরিওয়ালারা যে জীবিকার জন্য সুকঠিন প্রয়াসে প্রবৃত্ত তাহা নহে—উহারা যেন এই লোক-চলাচলের সুখরঙ্গভূমিতে অন্যতম অভিনেতা মাত্র।

আর, সকালে বিকালে সন্ধ্যাবেলায় পরিপাটি-বেশ-ধারী গর্বোদ্ধত স্ফীতবক্ষ মোহিতমোহনকে দেখিতে পাইত। দেখিয়া তাহাকে সর্বসৌভাগ্যসম্পন্ন পুরুষশ্রেষ্ঠ মহেন্দ্রের মতো মনে হইত। মনে হইত, ঐ উন্নতমস্তক সুবেশসুন্দর যুবকটির সব আছে এবং উহাকে সব দেওয়া যাইতে পারে। বালিকা যেমন পুতুলকে সজীব মানুষ করিয়া খেলা করে, বিধবা তেমনি মোহিতকে মনে মনে সকলপ্রকার মহিমায় মণ্ডিত করিয়া তাহাকে দেবতা গড়িয়া খেলা করিত।

এক-একদিন সন্ধ্যার সময় দেখিতে পাইত, মোহিতের ঘর আলোকে উজ্জ্বল, নর্তকীর নূপুরনিক্বণ এবং বামাকণ্ঠের সংগীতধ্বনিতে মুখরিত। সেদিন সে ভিত্তিস্থিত চঞ্চল ছায়াগুলির দিকে চাহিয়া চাহিয়া বিনিদ্র সতৃষ্ণ নেত্রে দীর্ঘ রাত্রি জাগিয়া বসিয়া কাটাইত। তাহার ব্যথিত পীড়িত হৃদ্‌পিণ্ড পিঞ্জরের পক্ষীর মতো বক্ষপঞ্জরের উপর দুর্দান্ত আবেগে আঘাত করিতে থাকিত।

সে কি তাহার কৃত্রিম দেবতাটিকে বিলাসমত্ততার জন্য মনে মনে ভর্ৎসনা করিত, নিন্দা করিত? তাহা নহে। অগ্নি যেমন পতঙ্গকে নক্ষত্রলোকের প্রলোভন দেখাইয়া আকর্ষণ করে,



মোহিতের সেই আলোকিত গীতবাদ্যবিক্ষুব্ধ প্রমোদমদিরোচ্ছ্বসিত কক্ষটি হেমশশীকে সেইরূপ স্বর্গমরীচিকা দেখাইয়া আকর্ষণ করিত। সে গভীর রাত্রে একাকিনী জাগিয়া বসিয়া সেই অদূর বাতায়নের আলোক ছায়া ও সংগীত এবং আপন মনের আকাঙ্ক্ষা ও কল্পনা লইয়া একটি মায়ারাজ্য গড়িয়া তুলিত, এবং আপন মানসপুত্তলিকাকে সেই মায়াপুরীর মাঝখানে বসাইয়া বিস্মিত বিমুগ্ধনেত্রে নিরীক্ষণ করিত, এবং আপন জীবন-যৌবন সুখ-দুঃখ ইহকাল-পরকাল সমস্তই বাসনার অঙ্গারে ধূপের মতো পুড়াইয়া সেই নির্জন নিস্তব্ধ মন্দিরে তাহার পূজা করিত। সে জানিত না, তাহার সম্মুখবর্তী ঐ হর্ম্যবাতায়নের অভ্যন্তরে ঐ তরঙ্গিত প্রমোদপ্রবাহের মধ্যে এক নিরতিশয় ক্লান্তি, গ্লানি, পঙ্কিলতা, বীভৎস ক্ষুধা এবং প্রাণক্ষয়কর দাহ আছে। ঐ বীতনিদ্র নিশাচর আলোকের মধ্যে যে এক হৃদয়হীন নিষ্ঠুরতার কুটিলহাস্য প্রলয়ক্রীড়া করিতে থাকে, বিধবা দূর হইতে তাহা দেখিতে পাইত না।

হেম আপন নির্জন বাতায়নে বসিয়া তাহার এই মায়াস্বর্গ এবং কল্পিত দেবতাটিকে লইয়া চিরজীবন স্বপ্নাবেশে কাটাইয়া দিতে পারিত, কিন্তু দুর্ভাগ্যক্রমে দেবতা অনুগ্রহ করিলেন এবং স্বর্গ নিকটবর্তী হইতে লাগিল। স্বর্গ যখন একেবারে পৃথিবীকে আসিয়া স্পর্শ করিল তখন স্বর্গও ভাঙিয়া গেল এবং যে ব্যক্তি এতদিন একলা বসিয়া স্বর্গ গড়িয়াছিল সেও ভাঙিয়া ধূলিসাৎ হইল।

এই বাতায়নবাসিনী মুগ্ধ বালিকাটির প্রতি কখন মোহিতের লালায়িত দৃষ্টি পড়িল, কখন তাহাকে 'বিনোদচন্দ্র'-নামক মিথ্যা স্বাক্ষরে বারংবার পত্র লিখিয়া অবশেষে একখানি সশঙ্ক উৎকণ্ঠিত অশুদ্ধ বানান ও উচ্ছ্বসিত হৃদয়াবেগ-পূর্ণ উত্তর পাইল, এবং তাহার পর কিছুদিন ঘাতপ্রতিঘাতে উল্লাসে-সংকোচে সন্দেহে-সম্ভ্রমে আশায়-আশঙ্কায় কেমন করিয়া ঝড় বহিতে লাগিল, তাহার পরে প্রলয়সুখোন্মত্ততায় সমস্ত জগৎসংসার বিধবার চারি দিকে কেমন করিয়া ঘুরিতে লাগিল, এবং ঘুরিতে ঘুরিতে ঘূর্ণনবেগে সমস্ত জগৎ অমূলক ছায়ার মতো কেমন করিয়া অদৃশ্য হইয়া গেল, এবং অবশেষে কখন একদিন অকস্মাৎ সেই ঘূর্ণমান সংসারচক্র হইতে বেগে বিচ্ছিন্ন হইয়া রমণী অতি দূরে বিক্ষিপ্ত হইয়া পড়িল, সে-সকল বিবরণ বিস্তারিত করিয়া বলিবার আবশ্যক দেখি না।

একদিন গভীর রাত্রে পিতা মাতা ভ্রাতা এবং গৃহ ছাড়িয়া হেমশশী বিনোদচন্দ্র-ছদ্মনামধারী মোহিতের সহিত এক গাড়িতে উঠিয়া বসিল। দেবপ্রতিমা যখন তাহার সমস্ত মাটি এবং খড় এবং রাংতার গহনা লইয়া তাহার পার্শ্বে আসিয়া সংলগ্ন হইল, তখন সে লজ্জায় ধিক্কারে মাটিতে মিশিয়া গেল।

অবশেষে গাড়ি যখন ছাড়িয়া দিল তখন সে কাঁদিয়া মোহিতের পায়ে ধরিল ; বলিল, "ওগো, পায়ে পড়ি আমাকে আমার বাড়ি রেখে এসো।" মোহিত শশ্যব্যস্ত হইয়া তাহার মুখ চাপিয়া ধরিল। গাড়ি দ্রুতবেগে চলিতে লাগিল।

জলনিমগ্ন মরণাপন্ন ব্যক্তির যেমন মুহূর্তের মধ্যে জীবনের সমস্ত ঘটনাবলী স্পষ্ট মনে পড়ে, তেমনি সেই দ্বাররুদ্ধ গাড়ির গাঢ় অন্ধকারের মধ্যে হেমশশীর মনে পড়িতে লাগিল, প্রতিদিন আহারের সময় তাহার বাপ তাহাকে সম্মুখে না লইয়া খাইতে বসিতেন না ; মনে পড়িল, তাহার সর্বকনিষ্ঠ ভাইটি ইস্কুল হইতে আসিয়া তাহার দিদির হাতে খাইতে ভালোবাসিত ; মনে পড়িল, সকালে সে তাহার মায়ের সহিত পান সাজিতে বসিত এবং বিকালে মা তাহার চুল বাঁধিয়া দিতেন। ঘরের প্রত্যেক ক্ষুদ্র কোণ এবং দিনের প্রত্যেক





ক্ষুদ্র কাজটি তাহার মনের সম্মুখে জাজ্বল্যমান হইয়া উঠিতে লাগিল। তখন তাহার নিভৃত জীবন এবং ক্ষুদ্র সংসারটিকেই স্বর্গ বলিয়া মনে হইল। সেই পান সাজা, চুল বাঁধা, পিতার আহারস্থলে পাখা করা, ছুটির দিনের মধ্যাহ্ননিদ্রার সময় তাঁহার পাকা চুল তুলিয়া দেওয়া, ভাইদের দৌরাত্ম্য সহ্য করা—এ-সমস্তই তাহার কাছে পরম শান্তিপূর্ণ দুর্লভ সুখের মতো বোধ হইতে লাগিল ; বুঝিতে পারিল না, এ-সব থাকিতে সংসারে আর কোন্ সুখের আবশ্যক আছে!

মনে হইতে লাগিল, পৃথিবীতে ঘরে ঘরে সমস্ত কুলকন্যারা এখন গভীর সুষুপ্তিতে নিমগ্ন। সেই আপনার ঘরে আপনার শয্যাটির মধ্যে নিস্তব্ধ রাত্রের নিশ্চিন্ত নিদ্রা যে কত সুখের, তাহা ইতিপূর্বে কেন সে বুঝিতে পারে নাই। ঘরের মেয়েরা কাল সকালবেলায় ঘরের মধ্যে জাগিয়া উঠিবে, নিঃসংকোচ নিত্যকর্মের মধ্যে প্রবৃত্ত হইবে, আর গৃহচ্যুতা হেমশশীর এই নিদ্রাহীন রাত্রি কোন্‌খানে গিয়া প্রভাত হইবে এবং সে নিরানন্দ প্রভাতে তাহাদের সেই গলির ধারের ছোটোখাটো ঘরকন্নাটির উপর যখন সকালবেলাকার চিরপরিচিত শান্তিময় হাস্যপূর্ণ রৌদ্রটি আসিয়া পতিত হইবে, তখন সেখানে সহসা কী লজ্জা প্রকাশিত হইয়া পড়িবে—কী লাঞ্ছনা, কী হাহাকার জাগ্রত হইয়া উঠিবে।

হেম হৃদয় বিদীর্ণ করিয়া কাঁদিয়া মরিতে লাগিল ; সকরুণ অনুনয়-সহকারে বলিতে লাগিল, "এখনো রাত আছে। আমার মা, আমার দুটি ভাই, এখনো জাগে নাই ; এখনো আমাকে ফিরাইয়া রাখিয়া আইস।" কিন্তু. তাহার দেবতা কর্ণপাত করিল না ; এক দ্বিতীয় শ্রেণীর চক্রশব্দমুখরিত রথে চড়াইয়া তাহাকে তাহার বহুদিনের আকাঙ্ক্ষিত স্বর্গলোকাভিমুখে লইয়া চলিল।

ইহার অনতিকাল পরেই দেবতা এবং স্বর্গ পুনশ্চ আর-একটি দ্বিতীয় শ্রেণীর জীর্ণ রথে চড়িয়া আর-এক পথে প্রস্থান করিলেন—রমণী আকণ্ঠ পঙ্কের মধ্যে নিমজ্জিত হইয়া রহিল।

৩

মোহিতমোহনের পূর্ব-ইতিহাস হইতে এই একটিমাত্র ঘটনা উল্লেখ করিলাম। রচনা পাছে একঘেয়ে হইয়া উঠে এইজন্য অন্যগুলি বলিলাম না।

এখন সে-সকল পুরাতন কথা উত্থাপন করিবার আবশ্যকও নাই। এখন সেই বিনোদচন্দ্র নাম স্মরণ করিয়া রাখে, এমন কোনো লোক জগতে আছে কি না সন্দেহ। এখন মোহিত শুদ্ধাচারী হইয়াছেন, তিনি আহ্নিকতর্পণ করেন এবং সর্বদাই শাস্ত্রালোচনা করিয়া থাকেন। নিজের ছোটো ছোটো ছেলেদিগকেও যোগাভ্যাস করাইতেছেন এবং বাড়ির মেয়েদিগকে সূর্য চন্দ্র মরুদ্‌গণের দুষ্প্রবেশ্য অন্তঃপুরে প্রবল শাসনে রক্ষা করিতেছেন। কিন্তু, এক কালে তিনি একাধিক রমণীর প্রতি অপরাধ করিয়াছেন বলিয়া আজ রমণীর সর্বপ্রকার সামাজিক অপরাধের কঠিনতম দণ্ডবিধান করিয়া থাকেন।

ক্ষীরোদার ফাঁসির হুকুম দেওয়ার দুই-একদিন পরে ভোজনবিলাসী মোহিত জেলখানার বাগান হইতেই মনোমত তরিতরকারি সংগ্রহ করিতে গিয়াছেন। ক্ষীরোদা তাহার পতিত জীবনের সমস্ত অপরাধ স্মরণ করিয়া অনুতপ্ত হইয়াছে কি না জানিবার জন্য তাঁহার কৌতূহল হইল। বন্দিনীশালায় প্রবেশ করিলেন।

দূর হইতে খুব একটা কলহের ধ্বনি শুনিতে পাইতেছিলেন। ঘরে ঢুকিয়া দেখিলেন, ক্ষীরোদা প্রহরীর সহিত ভারি ঝগড়া বাধাইয়াছে। মোহিত মনে মনে হাসিলেন ; ভাবিলেন,



স্ত্রীলোকের স্বভাবই এমনি বটে! মৃত্যু সন্নিকট, তবু ঝগড়া করিতে ছাড়িবে না। ইহারা বোধ করি যমালয়ে গিয়া যমদূতের সহিত কোন্দল করে।

মোহিত ভাবিলেন, যথোচিত ভর্ৎসনা ও উপদেশ দ্বারা এখনো ইহার অন্তরে অনুতাপের উদ্রেক করা উচিত। সেই সাধু উদ্দেশ্যে তিনি ক্ষীরোদার নিকটবর্তী হইবামাত্র ক্ষীরোদা সকরুণস্বরে করজোড়ে কহিল, "ওগো জজবাবু, দোহাই তোমার! উহাকে বলো, আমার আংটি ফিরাইয়া দেয়।"

প্রশ্ন করিয়া জানিলেন, ক্ষীরোদার মাথার চুলের মধ্যে একটি আংটি লুকানো ছিল— দৈবাৎ প্রহরীর চোখে পড়াতে সে সেটি কাড়িয়া লইয়াছে।

মোহিত আবার মনে মনে হাসিলেন। আজ বাদে কাল ফাঁসিকাষ্ঠে আরোহণ করিবে, তবু আংটির মায়া ছাড়িতে পারে না; গহনাই মেয়েদের সর্বস্ব!

প্রহরীকে কহিলেন, "কই, আংটি দেখি।"—প্রহরী তাঁহার হাতে আংটি দিল।

তিনি হঠাৎ যেন জ্বলন্ত অঙ্গার হাতে লইলেন, এমনি চমকিয়া উঠিলেন। আংটির এক দিকে হাতির দাঁতের উপর তেলের রঙে আঁকা একটি গুম্ফশ্মশ্রুশোভিত যুবকের অতি ক্ষুদ্র ছবি বসানো আছে এবং অপর দিকে সোনার গায়ে খোদা রহিয়াছে—বিনোদচন্দ্র।

তখন মোহিত আংটি হইতে মুখ তুলিয়া একবার ক্ষীরোদার মুখের দিকে ভালো করিয়া চাহিলেন। চব্বিশ বৎসর পূর্বেকার আর-একটি অশ্রুসজল প্রীতিসুকোমল সলজ্জশঙ্কিত মুখ মনে পড়িল; সে মুখের সহিত ইহার সাদৃশ্য আছে।

মোহিত আর-একবার সোনার আংটির দিকে চাহিলেন এবং তাহার পরে যখন ধীরে ধীরে মুখ তুলিলেন তখন তাঁহার সম্মুখে কলঙ্কিনী পতিতা রমণী একটি ক্ষুদ্র স্বর্ণাঙ্গুরীয়কের উজ্জ্বল প্রভায় স্বর্ণময়ী দেবীপ্রতিমার মতো উদ্ভাসিত হইয়া উঠিল।

পৌষ ১৩০১

**বিজ্ঞাপন ও সমালোচনা......**

১৯২৮ খ্রিস্টাব্দে 'বিচারক' মুক্তি লাভ করে কর্নওয়ালিশ স্ট্রিটের ক্রাউন সিনেমায়। কিন্তু কয়েকদিন পরেই ছবির প্রদর্শনী বন্ধ হয়ে যায় বঙ্গীয় ফিল্ম সেন্সর বোর্ডের নির্দেশে। বোর্ডের মতে ছবিটি অশ্লীল, সুতরাং প্রদর্শনের অযোগ্য। এই বিষয়ে 'চিত্রলেখা' পত্রিকায় লেখা হয়।

'ইস্টার্ন ফিল্ম সিন্ডিকেটের 'বিচারক' ছবিখানি বাঙলার সেন্সর বোর্ড কর্তৃক 'লো মরাল টোন'-এর অপরাধে অযোগ্য বলে সার্টিফিকেট পায়নি। এ খবর সকলেই জানে না। সম্প্রতি আমাদের এক সহযোগী লিখেছেন যেসব রসিক এই ছবিখানি অসাধারণভাবে (?) ক্রাউন সিনেমার পর্দার ওপর গতিশীল অবস্থায় দেখেছেন তারা এর মধ্যে অশ্লীলতার আভাষটুকু পাননি। তবে কি বুঝবো, বুচিবাগিশ সেন্সর বোর্ডের ঘ্রাণশক্তি অতিমাত্রায় প্রবল হইয়া উঠেছে?'

এ প্রশ্নের জবাব কে দেবে? একদল বলেছেন, ছবিখানি আপত্তিকর আর একদল বলেছেন নয়। সেন্সর বোর্ডের বিচারক যদি সাধারণে এই ভেবে গ্রহণ করে তবে সরকার বাহাদুরের কর্তব্য, ছবিখানিকে আর একবার আর একটি 'স্পেশাল বোর্ড কমপোজড অব বোথ অফিসিয়াল অ্যান্ড নন অফিসিয়াল প্রমিনেন্ট মেম্বার'-এর দ্বারা পুনর্বিচার করানো। এদেশে মহামান্য হাইকোর্টের বিচারের উপরও যখন আপিল করা চলে তখন বেঙ্গাল বোর্ড অব সেন্সরের প্রথম বিচারের পর অন্তত একটিবারও কি আপিল চলে না? ছবিখানির জন্য স্বয়ং শিশির বাবু যে প্রকার চেষ্টা করছেন, জনসাধারণের কর্তব্য, সাধারণের পক্ষ থেকে বাই ইউনিভার্সিটি প্রটেস্ট পুনর্বিচার দাবি করা এবং এটি না করলে বাংলার ছবির ভবিষ্যৎ





অন্ধকারময়। সত্যিই যদি বিচারে কোন আপত্তিকর অংশ থাকে রি-এডিটিং দ্বারা সেটার সংস্কার সাধন কর্তব্য।'

—সোনার দাগ—গৌরাঙ্গপ্রসাদ ঘোষ এবং রবীন্দ্রনাথ ও চলচ্চিত্র
অনুপম হায়াৎ-এর গ্রন্থ সূত্রে প্রাপ্ত)

সেন্সর বোর্ডের বিরুদ্ধে সমালোচনা শুরু হলে শেষ পর্যন্ত সেন্সর বোর্ডের নিষেধাজ্ঞা উঠে যায় এবং ১৯৩২ সালে 'বিচারক' আবার মুক্তি পায়। ১৯৩২ সালের ১০ মার্চ ও ১২ মার্চ চিত্রা হলে 'বিচারক' মুক্তি পাবার বিজ্ঞাপন প্রকাশিত হয়। আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত এই বিজ্ঞাপনে লেখা হয়।—

১০ মার্চ ১৯৩২/২৬ ফাল্গুন ১৩৩৮
—চিত্রায়—
বিশ্বকবি রবীন্দ্রনাথের
"বিচারক"
প্রযোজক ও প্রধান অভিনেতা
শ্রীযুক্ত শিশিরকুমার ভাদুড়ী
চিত্রশিল্প—শ্রীযুক্ত নীতীন বসু।

১২ মার্চ ১৯৩২/২৮ ফাল্গুন ১৩৩৮
—চিত্রা—
৮৩, কর্ণওয়ালিশ স্ট্রীট,
ফোন—বড়বাজার ১১৩৩

---

অদ্য তিনবার! — অদ্য তিনবার!
বেলা ৩টা, সন্ধ্যা ৬-১৫ — ও রাত্রি ৯টায়

---

বহুদিন প্রতীক্ষার পর আসিয়াছে—
রবীন্দ্রনাথের সেই
—অমর কাহিনী—
**"বিচারক"**
পরিচালক—শিশিরকুমার ভাদুড়ী
চিত্রশিল্পী—নীতিন বসু
শিশিরকুমার ভাদুড়ী বিশ্বনাথ ভাদুড়ী
যোগেশ চৌধুরী শৈলেশ চৌধুরী
শ্রীমতী কঙ্কাবতী, শ্রীমতী শেফালিকা প্রভৃতি

—রবীন্দ্রপ্রসঙ্গ : আনন্দবাজার পত্রিকা
(১৩ মার্চ ১৯২২ - ২১ মার্চ ১৯৩২) প্রথম খণ্ড
চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় সম্পাদিত গ্রন্থটি থেকে প্রাপ্ত তথ্য

# দালিয়া



১৯৩০ সাল

দালিয়া—রবীন্দ্র ছোটগল্প। দালিয়া গল্পটি 'সাধনা' পত্রিকায় মাঘ, ১২৯৮ সংখ্যায় প্রথম প্রকাশিত হয়।

সাদা-কালো। দৈর্ঘ্য ৬০০০ ফুট। ৩৫ মিমি

পবিচালনা —মধু বসু

প্রযোজনা —ম্যাডান থিয়েটার্স

চিত্রগ্রাহক—যতীন দাস

অভিনয়ে—বি. এস রাজহংস, কার্তিক রায়, রমলা দেবী। মিসেস রুবী প্রমুখ। সম্ভবত রহমত আলির ভূমিকায় অভিনয় করেন রাজহংস।

মুক্তি···২৬ জুলাই, ১৯৩০; ক্রাউন প্রেক্ষাগৃহ।

## ভূমিকা

পরাজিত শা সুজা ঔরঞ্জীবের ভয়ে পলায়ন করিয়া আরাকান-রাজের আতিথ্য গ্রহণ করেন। সঙ্গে তিন সুন্দরী কন্যা ছিল। আরাকান-রাজের ইচ্ছা হয়, রাজপুত্রদের সহিত তাহাদের বিবাহ দেন। সেই প্রস্তাবে শা সুজা নিতান্ত অসন্তোষ প্রকাশ করাতে, একদিন রাজার আদেশে তাঁহাকে ছলক্রমে নৌকাযোগে নদীমধ্যে লইয়া নৌকা ডুবাইয়া দিবার চেষ্টা করা হয়। সেই বিপদের সময় কনিষ্ঠা বালিকা আমিনাকে পিতা স্বয়ং নদীমধ্যে নিক্ষেপ করেন। জ্যেষ্ঠা কন্যা আত্মহত্যা করিয়া মরে। এবং সুজার একটি বিশ্বাসী কর্মচারী রহমত আলি জুলিখাকে লইয়া সাঁতার দিয়া পালায়, এবং সুজা যুদ্ধ করিতে করিতে মরেন।

আমিনা খরস্রোতে প্রবাহিত হইয়া দৈবক্রমে অনতিবিলম্বে এক ধীবরের জালে উদ্‌ধৃত হয় এবং তাহারই গৃহে পালিত হইয়া বড়ো হইয়া উঠে।

ইতিমধ্যে বৃদ্ধ রাজার মৃত্যু হইয়াছে, এবং যুবরাজ রাজ্যে অভিষিক্ত হইয়াছেন।

## প্রথম পরিচ্ছেদ

একদিন সকালে বৃদ্ধ ধীবর আসিয়া আমিনাকে ভর্ৎসনা করিয়া কহিল, "তিন্নি!" ধীবর আরাকান ভাষায় আমিনার নূতন নামকরণ করিয়াছিল। "তিন্নি, আজ সকালে তোর হইল কী। কাজকর্মে যে একেবারে হাত লাগাস নাই। আমার নতুন জালে আঠা দেওয়া হয় নাই, আমার নৌকো---"

আমিনা ধীবরের কাছে আসিয়া আদর কবিয়া কহিল "বুঢ়া, আজ আমার দিদি আসিয়াছেন, তাই আজ ছুটি।"

"তোর আবার দিদি কে রে, তিন্নি!"

জুলিখা কোথা হইতে বাহির হইয়া আসিয়া কহিল, "আমি!"

বৃদ্ধ অবাক হইয়া গেল। তার পর জুলিখার অনেক কাছে আসিয়া ভালো করিয়া তাহার মুখ নিরীক্ষণ করিয়া দেখিল।

খপ্ করিয়া জিজ্ঞাসা করিল, "তুই কাজ-কাম কিছু জানিস?"

আমিনা কহিল, "বুঢ়া দিদির হইয়া আমি কাজ করিয়া দিব। দিদি কাজ করিতে পারিবে না।"

বৃদ্ধ কিয়ৎক্ষণ ভাবিয়া জিজ্ঞাসা করিল "তুই থাকিবি কোথায়।"



জুলিখা বলিল, "আমিনার কাছে।"

বৃদ্ধ ভাবিল, এও তো বিষম বিপদ। জিজ্ঞাসা করিল, "খাইবি কী।"

জুলিখা বলিল "তাহার উপায় আছে।" বলিয়া অবজ্ঞাভরে ধীবরের সম্মুখে একটা স্বর্ণমুদ্রা ফেলিয়া দিল।

আমিনা সেটা কুড়াইয়া ধীবরের হাতে তুলিয়া দিয়া চুপি চুপি কহিল, "বুড়া, আর কোনো কথা কহিস না, তুই কাজে যা। বেলা হইয়াছে।"

জুলিখা ছদ্মবেশে নানা স্থানে ভ্রমণ করিয়া অবেশেষে আমিনার সন্ধান পাইয়া কী করিয়া ধীবরের কুটিরে আসিয়া উপস্থিত হইয়াছে সে-সমস্ত কথা বলিতে গেলে দ্বিতীয় আর-একটি কাহিনী হইয়া পড়ে। তাহার রক্ষাকর্তা রহমত শেখ ছদ্মনামে আরাকান-রাজসভায় কাজ করিতেছে।

## দ্বিতীয় পরিচ্ছেদ

ছোটো নদীটি বহিয়া যাইতেছিল, এবং প্রথম গ্রীষ্মের শীতল প্রভাতবায়ুতে কৈলু গাছের রক্তবর্ণ পুষ্পমঞ্জরী হইতে ফুল ঝরিয়া পড়িতেছিল।

গাছের তলায় বসিয়া জুলিখা আমিনাকে কহিল, "ঈশ্বর যে আমাদের দুই ভগ্নীকে মৃত্যুর হাত হইতে রক্ষা করিয়াছেন, সে কেবল পিতার হত্যার প্রতিশোধ লইবার জন্য। নহিলে, আর তো কোনো কারণ খুঁজিয়া পাই না।"

আমিনা নদীর পরপারে সর্বাপেক্ষা দূরবর্তী, সর্বাপেক্ষা ছায়াময়, বনশ্রেণীর দিকে দৃষ্টি মেলিয়া ধীরে ধীরে কহিল, "দিদি, আর ও-সব কথা বলিস নে, ভাই। আমার এই পৃথিবীটা একরকম বেশ লাগিতেছে। মরিতে চায় তো পুরুষগুলো কাটাকাটি করিয়া মরুক গে, আমার এখানে কোনো দুঃখ নাই।"

জুলিখা বলিল, "ছি ছি আমিনা, তুই কি শাহজাদার ঘরের মেয়ে। কোথায় দিল্লির সিংহাসন, আর কোথায় আরাকানের ধীবরের কুটির!"

আমিনা হাসিয়া কহিল, "দিদি, দিল্লির সিংহাসনের চেয়ে আমার বুড়ার এই কুটির এবং এই কৈলু গাছের ছায়া যদি কোনো বালিকার বেশি ভালো লাগে, তাহাতে দিল্লির সিংহাসন একবিন্দু অশ্রুপাত করিবে না।"

জুলিখা কতকটা আনমনে কতকটা আমিনাকে কহিল, "তা, তোকে দোষ দেওয়া যায় না, তুই তখন নিতান্ত ছোটো ছিলি। কিন্তু একবার ভাবিয়া দেখ্, পিতা তোকে সব চেয়ে বেশি ভালোবাসিতেন বলিয়া তোকেই স্বহস্তে জলে ফেলিয়া দিয়াছিলেন। সেই পিতৃদত্ত মৃত্যুর চেয়ে এই জীবনকে বেশি প্রিয় জ্ঞান করিস না। তবে যদি প্রতিশোধ তুলিতে পারিস তবেই জীবনের অর্থ থাকে।"

আমিনা চুপ করিয়া দূরে চাহিয়া রহিল, কিন্তু বেশ বুঝা গেল, সকল কথা সত্ত্বেও বাহিরের এই বাতাস এবং গাছের ছায়া এবং আপনার নবযৌবন এবং কী একটা সুখস্মৃতি তাহাকে নিমগ্ন করিয়া রাখিয়াছিল।

কিছুক্ষণ পরে একটা দীর্ঘনিশ্বাস ফেলিয়া কহিল, "দিদি, তুমি একটু অপেক্ষা করো ভাই। আমার ঘরের কাজ বাকি আছে। আমি না রাঁধিয়া দিলে বুড়া খাইতে পাইবে না।

## তৃতীয় পরিচ্ছেদ

জুলিখা আমিনার অবস্থা চিন্তা করিয়া ভারি বিমর্ষ হইয়া চুপ করিয়া বসিয়া রহিল।





এমন সময় হঠাৎ ধুপ্ করিয়া একটা লম্ফের শব্দ হইল এবং পশ্চাৎ হইতে কে একজন জুলিখার চোখ টিপিয়া ধরিল।

জুলিখা ত্রস্ত হইয়া কহিল, "কেও!"

স্বর শুনিয়া যুবক চোখ ছাড়িয়া দিয়া সম্মুখে আসিয়া দাঁড়াইল; জুলিখার মুখের দিকে চাহিয়া অম্লানবদনে কহিল, "তুমি তো তিন্নি নও!" যেন জুলিখা বরাবর আপনাকে "তিন্নি" বলিয়া চালাইবার চেষ্টা করিতেছিল, কেবল যুবকের অসামান্য তীক্ষ্ণবুদ্ধির কাছে সমস্ত চাতুরী প্রকাশ হইয়া পড়িয়াছে।

জুলিখা বসন সংবরণ করিয়া দৃপ্তভাবে উঠিয়া দাঁড়াইয়া দুই চক্ষে অগ্নিবাণ নিক্ষেপ করিল। জিজ্ঞাসা করিল, "কে তুমি।"

যুবক কহিল "তুমি আমাকে চেন না। তিন্নি জানে। তিন্নি কোথায়।"

তিন্নি গোলযোগ শুনিয়া বাহির হইয়া আসিল। জুলিখার রোষ এবং যুবকের হতবুদ্ধি বিস্মিতমুখ দেখিয়া আমিনা উচ্চৈঃস্বরে হাসিয়া উঠিল।

কহিল, "দিদি, ওর কথা তুমি কিছু মনে করিয়ো না। ও কি মানুষ! ও একটা বনের মৃগ। যদি কিছু বেয়াদবি করিয়া থাকে আমি উহাকে শাসন করিয়া দিব।—দালিয়া, তুমি কী করিয়াছিলে।"

যুবক তৎক্ষণাৎ কহিল "চোখ টিপিয়া ধরিয়াছিলাম। আমি মনে করিয়াছিলাম তিন্নি। কিন্তু ও তো তিন্নি নয়।"

তিন্নি সহসা দুঃসহ ক্রোধ প্রকাশ করিয়া উঠিয়া কহিল, "ফের! ছোটো মুখে বড় কথা! কবে তুমি তিন্নির চোখ টিপিয়াছ। তোমার তো সাহস কম নয়।"

যুবক কহিল, "চোখ টিপিতে তো খুব বেশি সাহসের দরকার করে না ; বিশেষত পূর্ব্বে অভ্যাস থাকিলে। কিন্তু সত্য বলিতেছি তিন্নি, আজ একটু ভয় পাইয়া গিয়াছিলাম।"

বলিয়া গোপনে জুলিখার প্রতি অঙ্গুলি নির্দেশ করিয়া আমিনার মুখের দিকে চাহিয়া নিঃশব্দে হাসিতে লাগিল।

আমিনা কহিল, "না, তুমি অতি বর্বর। শাহজাদীর সম্মুখে দাঁড়াইবার যোগ্য নও। তোমাকে সহবত শিক্ষা দেওয়া আবশ্যক। দেখো, এমনি করিয়া সেলাম করো।"

বলিয়া আমিনা তাহার যৌবনমঞ্জরিত তনুলতা অতি মধুর ভঙ্গিতে নত করিয়া জুলিখাকে সেলাম করিল। যুবক বহু কষ্টে তাহার নিতান্ত অসম্পূর্ণ অনুকরণ করিল।

বলিল, "এমনি করিয়া তিন পা পিছু হঠিয়া আইস।" যুবক পিছু হঠিয়া আসিল।

"আবার সেলাম করো।" আবার সেলাম করিল।

এমনি করিয়া পিছু হঠাইয়া, সেলাম করাইয়া, আমিনা যুবককেকুটিরের দ্বারের কাছে লইয়া গেল।

কহিল, "ঘরে প্রবেশ করো।" যুবক ঘরে প্রবেশ করিল।

আমিনা বাহির হইতে ঘরের দ্বার রুদ্ধ করিয়া দিয়া কহিল, "একটু ঘরের কাজ করো। আগুনটা জ্বালাইয়া রাখো।" বলিয়া দিদির পাশে আসিয়া বসিল।

কহিল, "দিদি, রাগ করিস নে, ভাই, এখানকার মানুষগুলো এইরকমের। হাড় জ্বালাতন হইয়া গেছে।"

কিন্তু আমিনার মুখে কিংবা ব্যবহারে তাহার লক্ষণ কিছু প্রকাশ পায় না। বরং অনেক বিষয়ে এখানকার মানুষের প্রতি তাহার কিছু অন্যায় পক্ষপাত দেখা যায়।

জুলিখা যথাসাধ্য রাগ প্রকাশ করিয়া কহিল, "বাস্তবিক আমিনা, তোর ব্যবহারে আমি



আশ্চর্য হইয়া গেছি। একজন বাহিরের যুবক আসিয়া তোকে স্পর্শ করিতে পারে এতবড়ো তাহার সাহস।"

আমিনা দিদির সহিত যোগ দিয়া কহিল, "দেখ্ দেখি বোন। যদি কোনো বাদশাহ কিংবা নবাবের ছেলে এমন ব্যবহার করিত, তবে তাহাকে অপমান করিয়া দূর করিয়া দিতাম।"

জুলিখার ভিতরের হাসি আর বাধা মানিল না—হাসিয়া উঠিয়া কহিল, "সত্য করিয়া বল্ দেখি আমিনা, তুই যে বলিতেছিলি পৃথিবীটা তোর বড়ো ভালো লাগিতেছে, সে কি ঐ বর্বর যুবকটার জন্য।"

আমিনা কহিল, "তা, সত্য কথা বলি দিদি, ও আমার অনেক উপকার করে। ফুলটা ফলটা পাড়িয়া দেয়, শিকার করিয়া আনে, একটা-কিছু কাজ করিতে ডাকিলে ছুটিয়া আসে। অনেকবার মনে করি উহাকে শাসন করিব। কিন্তু সে চেষ্টা বৃথা। যদি খুব চোখ রাঙাইয়া বলি, 'দালিয়া, তোমার প্রতি আমি ভারি অসন্তুষ্ট হইয়াছি'—দালিয়া মুখের দিকে চাহিয়া পরম কৌতুকে নিঃশব্দে হাসিতে থাকে। এদের দেশে পরিহাস বোধ করি এইরকম ; দু ঘা মারিলে ভারি খুশি হইয়া উঠে তাহাও পরীক্ষা করিয়া দেখিয়াছি। এই দেখ্-না, ঘরে পুরিয়াছি—বড়ো আনন্দে আছে, দ্বার খুলিলেই দেখিতে পাইব মুখ চক্ষু লাল করিয়া মনের সুখে আগুনে ফুঁ দিতেছে। ইহাকে লইয়া কী করি বল্‌তো বোন। আমি তো আর পারিয়া উঠি না।"

জুলিখা কহিল, "আমি চেষ্টা দেখিতে পারি।"

আমিনা হাসিয়া মিনতি করিয়া বলিল, "তোর দুটি পায়ে পড়ি বোন। ওকে আর তুই কিছু বলিস না।"

এমন করিয়া বলিল, যেন ঐ যুবকটি আমিনার একটি বড়ো সাধের পোষা হরিণ, এখনো তাহার বন্য স্বভাব দূর হয় নাই—পাছে অন্য কোনো মানুষ দেখিলে ভয় পাইয়া নিরুদ্দেশ হয়, এমন আশঙ্কা আছে।

এমন সময় ধীবর আসিয়া কহিল, "আজ দালিয়া আসে নাই, তিন্নি?"

"আসিয়াছে।"

"কোথায় গেল।"

"সে বড় উপদ্রব করিতেছিল, তাই তাহাকে ঐ ঘরে পুরিয়া রাখিয়াছি।"

বৃদ্ধ কিছু চিন্তান্বিত হইয়া কহিল, "যদি বিরক্ত করে সহিয়া থাকিস। অল্প বয়সে অমন সকলেই দুরন্ত হইয়া থাকে। বেশি শাসন করিস না। দালিয়া কাল এক থলু* দিয়া আমার কাছে তিনটি মাছ লইয়াছিল।"

আমিনা কহিল, "ভাবনা নাই বুঢ়া ; আজ আমি তাহার কাছে দুই থলু আদায় করিয়া দিব, একটিও মাছ দিতে হইবে না।"

বৃদ্ধ তাহার পালিত কন্যার এত অল্প বয়সে এমন চাতুরী এবং বিষয়বুদ্ধি দেখিয়া পরম প্রীত হইয়া তাহার মাথায় সস্নেহে হাত বুলাইয়া চলিয়া গেল।

## চতুর্থ পরিচ্ছেদ

আশ্চর্য এই, দালিয়ার আসা-যাওয়া সম্বন্ধে জুলিখার ক্রমে আর আপত্তি রহিল না। ভাবিয়া দেখিলে ইহাতে আশ্চর্য নাই। কারণ, নদীর যেমন একদিকে স্রোত এবং আর-





এক দিকে কূল, রমণীর সেইরূপ হৃদয়াবেগ এবং লোকলজ্জা। কিন্তু, সভ্য-সমাজের বাহিরে আরাকানের প্রান্তে এখানে লোক কোথায়।

এখানে কেবল ঋতুপর্যায়ে তরু মুঞ্জরিত হইতেছে এবং সম্মুখে নীলা নদী বর্ষায় স্ফীত, শরতে স্বচ্ছ এবং গ্রীষ্মে ক্ষীণ হইতেছে ; পাখির উচ্ছ্বসিত কণ্ঠস্বরে সমালোচনার লেশমাত্র নাই ; এবং দক্ষিণবায়ু মাঝে মাঝে পরপারের গ্রাম হইতে মানবচক্রের গুঞ্জনধ্বনি বহিয়া আনে, কিন্তু কানাকানি আনে না।

পতিত অট্টালিকার উপরে ক্রমে যেমন অরণ্য জন্মে, এখানে কিছুদিন থাকিলে সেইরূপ প্রকৃতির গোপন আক্রমণে লৌকিকতার মানবনির্মিত দৃঢ় ভিত্তি ক্রমে অলক্ষিতভাবে ভাঙিয়া যায় এবং চতুর্দিকে প্রাকৃতিক জগতের সহিত সমস্ত একাকার হইয়া আসে। দুটি সমযোগ্য নরনারীর মিলনদৃশ্য দেখিতে রমণীর যেমন সুন্দর লাগে এমন আর কিছু নয়। এত রহস্য, এত সুখ, এত অতলস্পর্শ কৌতূহলের বিষয় তাহার পক্ষে আর-কিছুই হইতে পারে না। অতএব এই বর্বর কুটিরের মধ্যে নির্জন দারিদ্র্যের ছায়ায় যখন জুলিখার কুলগর্ব এবং লোকমর্যাদার ভাব আপনিই শিথিল হইয়া আসিল তখন পুষ্পিত কৈলুতরুচ্ছায়ে আমিনা এবং দালিয়ার মিলনের এই এক মনোহর খেলা দেখিতে তাহার বড়ো আনন্দ হইত।

বোধকরি তাহারও তরুণ হৃদয়ের একটা অপরিতৃপ্ত আকাঙক্ষা জাগিয়া উঠিত এবং তাহাকে সুখে দুঃখে চঞ্চল করিয়া তুলিত। অবশেষে এমন হইল, কোনোদিন যুবকের আসিতে বিলম্ব হইলে আমিনা যেমন উৎকণ্ঠিত হইয়া থাকিত জুলিখাও তেমনি আগ্রহের সহিত প্রতীক্ষা করিত ; এবং উভয়ে একত্র হইলে, চিত্রকর নিজের সদ্যসমাপ্ত ছবি ঈষৎ দূর হইতে যেমন করিয়া দেখে, তেমনি করিয়া সস্নেহে সহাস্যে নিরীক্ষণ করিয়া দেখিত। কোনো কোনো দিন মৌখিক ঝগড়াও করিত, ছল করিয়া ভর্ৎসনা করিত, আমিনাকে গৃহে রুদ্ধ করিয়া যুবকের মিলনাবেগ প্রতিহত করিত।

সম্রাট এবং আরণ্যের মধ্যে একটা সাদৃশ্য আছে। উভয়ে স্বাধীন, উভয়েই স্বরাজ্যের একাধিপতি, উভয়কেই কাহারও নিয়ম মানিয়া চলিতে হয় না। উভয়ের মধ্যেই প্রকৃতির একটা স্বাভাবিক বৃহত্ত্ব এবং সরলতা আছে। যাহারা মাঝারি, যাহারা দিনরাত্রি লোকশাস্ত্রে অক্ষর মিলাইয়া জীবন যাপন করে, তাহারাই কিছু স্বতন্ত্র গোছের হয়। তাহারাই বড়োর কাছে দাস, ছোটোর কাছে প্রভু এবং অস্থানে নিতান্ত কিংকর্তব্যবিমূঢ় হইয়া দাঁড়ায়। বর্বর দালিয়া প্রকৃতি-সম্রাজ্ঞীর উচ্ছৃঙ্খল ছেলে, শাহজাদীর কাছে কোনো সংকোচ ছিল না, এবং শাহজাদীরাও তাহাকে সমকক্ষ লোক বলিয়া চিনিতে পারিত। সহাস্য, সরল, কৌতুকপ্রিয়, সকল অবস্থাতেই নির্ভীক অসংকুচিত তাহার চরিত্রে দারিদ্র্যের কোনো লক্ষণই ছিল না।

কিন্তু এই-সকল খেলার মধ্যে এক-একবার জুলিখার হৃদয়টা হায়-হায় করিয়া উঠিত, ভাবিত—সম্রাটপুত্রীর জীবনে এই কি পরিণাম!

একদিন প্রাতে দালিয়া আসিবামাত্র জুলিখা তাহার হাত চাপিয়া কহিল, "দালিয়া এখানকার রাজাকে দেখাইয়া দিতে পার?"

"পারি। কেন বলো দেখি।"

"আমার একটা ছোরা আছে, তাহার বুকের মধ্যে বসাইতে চাহি।"

প্রথমে দালিয়া কিছু আশ্চর্য হইয়া গেল। তাহার পরে জুলিখার হিংসাপ্রখর মুখের দিকে চাহিয়া তাহার সমস্ত মুখ হাসিতে ভরিয়া গেল ; যেন এতবড়ো মজার কথা সে ইতিপূর্বে কখনো শোনে নাই। যদি পরিহাস বল তো এই বটে, রাজপুত্রীর উপযুক্ত। কোনো কথা



নাই, বার্তা নাই, প্রথম আলাপেই একখানি ছোরার আধখানা একটা জীবন্ত রাজার বক্ষের মধ্যে চালনা করিয়া দিলে, এইরূপ অত্যন্ত অন্তরঙ্গ ব্যবহারে রাজাটা হঠাৎ কিরূপ অবাক হইয়া যায়, সেই চিত্র ক্রমাগত তাহার মনে উদিত হইয়া তাহার নিঃশব্দ কৌতুকহাসি থাকিয়া থাকিয়া উচ্চহাস্যে পরিণত হইতে লাগিল।

### পঞ্চম পরিচ্ছেদ

তাহার পরদিনই রহমত শেখ জুলিখাকে গোপনে পত্র লিখিল যে, 'আরাকানের নূতন রাজা ধীবরের কুটিরে দুই ভগ্নীর সন্ধান পাইয়াছেন এবং গোপনে আমিনাকে দেখিয়া অত্যন্ত মুগ্ধ হইয়াছেন। তাহাকে বিবাহার্থে অবিলম্বে প্রাসাদে আনিবার আয়োজন করিতেছেন। প্রতিহিংসার এমন সুন্দর অবসর আর পাওয়া যাইবে না।'

তখন জুলিখা দৃঢ়ভাবে আমিনার হাত ধরিয়া কহিল, "ঈশ্বরের ইচ্ছা স্পষ্টই দেখা যাইতেছে। আমিনা, এইবার তোর জীবনের কর্তব্য পালন করিবার সময় আসিয়াছে, এখন আর খেলা ভালো দেখায় না।"

দালিয়া উপস্থিত ছিল, আমিনা তাহার মুখের দিকে চাহিল; দেখিল, সে সকৌতুকে হাসিতেছে।

আমিনা তাহার হাসি দেখিয়া মর্মাহত হইয়া কহিল, "জান দালিয়া, আমি রাজবধূ হইতে যাইতেছি।"

দালিয়া বলিল, "সে তো বেশিক্ষণের জন্য নয়।'

আমিনা পীড়িত বিস্মিত চিত্তে মনে মনে ভাবিল, "বাস্তবিকই এ বনের মৃগ, এর সঙ্গে মানুষের মতো ব্যবহার করা আমারই পাগলামি।'

আমিনা দালিয়াকে আর-একটু সচেতন করিয়া তুলিবার জন্য কহিল, "রাজাকে মারিয়া আর কি আমি ফিরিব।"

দালিয়া কথাটা সংগত জ্ঞান করিয়া কহিল, "ফেরা কঠিন বটে।"

আমিনার সমস্ত অন্তরাত্মা একেবারে ম্লান হইয়া গেল।

জুলিখার দিকে ফিরিয়া নিশ্বাস ফেলিয়া কহিল, "দিদি, আমি প্রস্তুত আছি।"

এবং দালিয়ার দিকে ফিরিয়া বিদ্ধ অন্তরে পরিহাসের ভান করিয়া কহিল, "রানী হইয়াই আমি প্রথমে তোমাকে রাজার বিরুদ্ধে ষড়যন্ত্রে যোগ দেওয়া অপরাধে শাস্তি দিব। তার পরে আর যাহা করিতে হয় করিব।"

শুনিয়া দালিয়া বিশেষ কৌতুক বোধ করিল, যেন প্রস্তাবটা কার্যে পরিণত হইলে তাহার মধ্যে অনেকটা আমোদের বিষয় আছে।

### ষষ্ঠ পরিচ্ছেদ

অশ্বারোহী, পদাতিক, নিশান, হস্তী, বাদ্য এবং আলোক ধীবরের ঘর দুয়ার ভাঙিয়া পড়িবার জো হইল। রাজপ্রাসাদ হইতে স্বর্ণমণ্ডিত দুই শিবিকা আসিয়াছে।

আমিনা জুলিখার হাত হইতে ছুরিখানি লইল। তাহার হস্তিদন্তনির্মিত কারুকার্য অনেকক্ষণ ধরিয়া দেখিল। তাহার পর বসন উদ্‌ঘাটন করিয়া নিজের বক্ষের উপর একবার ধার পরীক্ষা করিয়া দেখিল। জীবনমুকুলের বৃন্তের কাছে ছুরিটি একবার স্পর্শ করিল, আবার সেটি খাপের মধ্যে পুরিয়া বসনের মধ্যে লুকাইয়া রাখিল।





একান্ত ইচ্ছা ছিল, এই মরণযাত্রার পূর্বে একবার দালিয়ার সহিত দেখা হয় ; কিন্তু কাল হইতে সে নিরুদ্দেশ। দালিয়া সেই যে হাসিতেছিল, তাহার ভিতরে কি অভিমানের জ্বালা প্রচ্ছন্ন ছিল।

শিবিকায় উঠিবার পূর্বে আমিনা তাহার বাল্যকালের আশ্রয়টি অশ্রুজলের ভিতর হইতে একবার দেখিল—তাহার সেই ঘরের গাছ, তাহার সেই ঘরের নদী। ধীবরের হাত ধরিয়া বাষ্পরুদ্ধ কম্পিত স্বরে কহিল, 'বুঢ়া, তবে চলিলাম। তিন্নি গেলে তোর ঘরকন্না কে দেখিবে।''

বুঢ়া একেবারে বালকের মতো কাঁদিয়া উঠিল।

আমিনা কহিল, ''বুঢ়া, যদি দালিয়া আর এখানে আসে, তাহাকে এই আঙটি দিয়ো। বলিয়ো, তিন্নি যাইবার সময় দিয়া গেছে।''

এই বলিয়াই দ্রুত শিবিকায় উঠিয়া পড়িল। মহাসমারোহে শিবিকা চলিয়া গেল। আমিনার কুটির, নদীতীর, কৈলুতরুতল অন্ধকার নিস্তব্ধ জনশূন্য হইয়া গেল।

যথাকালে শিবিকাদ্বয় তোরণদ্বার অতিক্রম করিয়া অন্তঃপুরে প্রবেশ করিল। দুই ভগ্নী শিবিকা ত্যাগ করিয়া বাহিরে আসিল।

আমিনার মুখে হাসি নাই, চোখেও অশ্রুচিহ্ন নাই। জুলিখার মুখ বিবর্ণ। কর্তব্য যখন দূরে ছিল ততক্ষণ তাহার উৎসাহের তীব্রতা ছিল—এখন সে কম্পিত-হৃদয়ে ব্যাকুল স্নেহে আমিনাকে আলিঙ্গন করিয়া ধরিল। মনে মনে কহিল, 'নব প্রেমের বৃন্ত হইতে ছিন্ন করিয়া এই ফুটন্ত ফুলটিকে কোন্ রক্তস্রোতে ভাসাইতে যাইতেছি।'

কিন্তু তখন আর ভাবিবার সময় নাই। পরিচারিকাদের দ্বারা নীত হইয়া শতসহস্র প্রদীপের অনিমেষ তীব্র দৃষ্টির মধ্য দিয়া ভগিনী স্বপ্নাহতের মতো চলিতে লাগিল, অবশেষে বাসরঘরের দ্বারের কাছে মুহূর্তের জন্য থামিয়া আমিনা জুলিখাকে কহিল, ''দিদি!''

জুলিখা আমিনাকে গাঢ় আলিঙ্গনে বাঁধিয়া চুম্বন করিল।

উভয়ে ধীরে ধীরে ঘরে প্রবেশ করিল।

রাজবেশ পরিয়া ঘরের মাঝখানে মছলন্দ-শয্যার উপর রাজা বসিয়া আছেন। আমিনা সসংকোচে দ্বারের অনতিদূরে দাঁড়াইয়া রহিল।

জুলিখা অগ্রসর হইয়া রাজার নিকটবর্তী হইয়া দেখিল, রাজা নিঃশব্দে সকৌতুকে হাসিতেছেন।

জুলিখা বলিয়া উঠিল, ''দালিয়া!'' আমিনা মূর্ছিত হইয়া পড়িল।

দালিয়া উঠিয়া তাহাকে আহত পাখিটির মতো কোলে করিয়া তুলিয়া শয্যায় লইয়া গেল। আমিনা সচেতন হইয়া বুকের মধ্য হইতে ছুরিটি বাহির করিয়া দিদির মুখের দিকে চাহিল, দিদি দালিয়ার মুখের দিকে চাহিল, দালিয়া চুপ করিয়া হাস্যমুখে উভয়ের প্রতি চাহিয়া রহিল, ছুরিও তাহার খাপের মধ্য হইতে একটুখানি মুখ বাহির করিয়া এই রঙ্গ দেখিয়া ঝিকমিক্ করিয়া হাসিতে লাগিল।

মাঘ ১২৯৮



**বিজ্ঞাপন ও সমালোচনা......**

দালিয়া (১৯৩০) মুক্তি পাবার সময় কোন কোন পত্রিকার বিজ্ঞাপনে লেখা হয় যে 'দালিয়া' গল্পটি রবীন্দ্রনাথ ঠাকুরের মহৎ কর্ম তবে মুক্তির পর দালিয়ার চলচ্চিত্ররূপ সম্বন্ধে নানা বিরূপ সমালোচনা করা হয়।

চিত্রলেখা পত্রিকায় লেখা হয়।—

'রবীন্দ্রনাথের দালিয়া চিত্রে রূপ দিতে ম্যাডান কোম্পানি অর্থব্যয়ে কিছুমাত্র কার্পণ্য করে নাই। কিন্তু চিত্র পরিচালক মহাশয়ের ব্রহ্মদেশের আচার-ব্যবহার, সাজ-পোশাক, বাড়িঘরের কোনো ধারণা না থাকায় ছবিখানির ভিতরে কোথাও ব্রহ্মদেশের আবহাওয়া পরিলক্ষিত হয় নি। সেজন্য ছবিখানি সাধারণে সাদরে গ্রহণ করেন নাই। চিত্রনাট্য লেখক মহাশয় গল্পের সামঞ্জস্য সর্বত্রই নষ্ট করিয়াছেন। নায়ক-নায়িকার অভিনয় নিম্নশ্রেণীর। জেলের ভূমিকা ও রূপসজ্জা প্রশংসনীয়। অন্যান্য অংশগুলোর অভিনয় কোনরূপে সহনীয়। আলোকচিত্রকর তার শক্তির পরিচয় দিয়েছেন। পাঠলিপি সুলিখিত হওয়া উচিত ছিল।

—অনুপম হায়াৎ-এর 'রবীন্দ্রনাথ ও চলচ্চিত্র' গ্রন্থসূত্রে প্রাপ্ত।

# নৌকাডুবি



❑ ১৯৩২ সাল

নৌকাডুবি—রবীন্দ্র উপন্যাস। 'নৌকাডুবি' উপন্যাসটি নবপর্যায় 'বঙ্গদর্শনে' ১৩১০ বৈশাখ থেকে ১৩১২ আষাঢ় পর্যন্ত প্রকাশিত হয়। 'নৌকাডুবি' ১৩১৩ বঙ্গাব্দে গ্রন্থাকারে প্রকাশিত হয়।
সাদা কালো। নির্বাক। ১৯ রীল। ৩৫ মিমি
চিত্রনাট্য ও পরিচালনা—নরেশচন্দ্র মিত্র;
প্রযোজনা—ম্যাডান থিয়েটার্স;
চিত্রগ্রাহক—যতীন দাস।
অভিনয়ে—ধীরাজ ভট্টাচার্য, নরেশ মিত্র, কুঞ্জলাল চক্রবর্তী, কনকনারায়ণ, শিশুবালা, সুনীলা প্রমুখ।
মুক্তি—৩ জুন ১৯৩২; কর্ণওয়ালিশ প্রেক্ষাগৃহ।

❑ ১৯৪৭ সাল

নৌকাডুবি—রবীন্দ্র উপন্যাস 'নৌকাডুবি' অবলম্বনে নির্মিত প্রথম সবাক চলচ্চিত্র।
সাদা কালো। সবাক। ৩৫ মিমি
চিত্রনাট্য —সজনীকান্ত দাস।
পরিচালনা—নীতিন বসু।
প্রযোজনা—বোম্বাই টকিজ লিমিটেড
চিত্রগ্রাহক—রাধু কর্মকার।
শিল্প নির্দেশনা—ঋতীন্দ্রনাথ ঠাকুর।
সম্পাদনা—কালী রাহা।
সংগীত পরিচালনা—অনিল বিশ্বাস।
রবীন্দ্র সংগীত পরিচালনা—অনাদি দস্তিদার।
গীতরচনা—রবীন্দ্রনাথ ঠাকুর এবং অনিল বিশ্বাস
কণ্ঠদানে—পাহাড়ী সান্যাল, পারুল ঘোষ
অভিনয়ে—রমেশ—অভি ভট্টাচার্য, কমলা—মীরা মিশ্র, অক্ষয়—পাহাড়ী সান্যাল, হেমনলিনী—মীরা সরকার, এছাড়া বিমান বন্দোপাধ্যায়, শ্যাম লাহা, সুনলিনী দেবী, প্রীতি মজুমদার, গায়ত্রী রায় প্রমুখ।
পরিবেশনা—মানসাটা ফিল্মস ডিসট্রিবিউটর্স।
মুক্তি—১৯ সেপ্টেম্বর, ১৯৪৭, মিনার, বিজলী ও ছবিঘর।



○ 'নৌকাডুবি' ছবিতেই অভি ভট্টাচার্য, মীরা সরকার ও মীরা মিশ্রের প্রথম চলচিত্রাভিনয়।

১৯৪৭ সালেই নীতিন বসু 'নৌকাডুবি' উপন্যাস অবলম্বনে তৈরি করেন 'মিলন' নামক হিন্দী চলচ্চিত্র। পরিচালক নীতিন বসু একই সঙ্গে হিন্দী ও বাংলা উভয় ভাষাতেই 'নৌকাডুবি' চলচ্চিত্রটি নির্মাণ করেন। শ্রী অরুণ রায়ের গ্রন্থসূত্রে জানা যায় এই ছবিতেই সর্বপ্রথম দিলীপ কুমার অভিনয় করেছিলেন।

❑ ১৯৭৯ সাল।

নৌকাডুবি—রবীন্দ্র উপন্যাস 'নৌকাডুবি' অবলম্বনে দ্বিতীয় সবাক বাংলা চলচ্চিত্র।
সাদা কালো। সবাক ছবি। ১৬ রিল। ৩৫ মিমি।
চিত্রনাট্য—সলিল সেন।
পরিচালনা—অজয় কর।
প্রযোজনা—চিত্রলিপি ফিল্মস।
আলোকচিত্র—বিশু চক্রবর্তী।
শিল্প নির্দেশনা—সুনীতি মিত্র।
সম্পাদনা—দুলাল দত্ত।
সংগীত পরিচালনা—হেমন্ত মুখোপাধ্যায়
কণ্ঠদানে—হেমন্ত মুখোপাধ্যায়, অরুন্ধতী হোমচৌধুরী
অভিনয়ে—রমেশ—সৌমিত্র চ্যাটার্জী; নলিনাক্ষ—দীপঙ্কর দে, কমলা—অপর্ণা সেন, হেমনলিনী—সুমিত্রা মুখার্জী, এছাড়া উৎপল দত্ত, রবি ঘোষ, স্বরূপ দত্ত, গীতা দে, কালী ব্যানার্জী প্রমুখ।
মুক্তি -২৮ ডিসেম্বর, ১৯৭৯, রাধা পূর্ণ ও প্রাচী।

❑ ২০১১ সাল

নৌকাডুবি- -রবীন্দ্র উপন্যাস 'নৌকাডুবি' উপন্যাস অবলম্বনে নির্মিত তৃতীয় সবাক চলচ্চিত্র।
রঙিন। সবাক।
চিত্রনাট্য ও পরিচালনা—ঋতুপর্ণ ঘোষ।
প্রযোজনা—সুভাষ ঘাই।
চিত্রগ্রাহক—সৌমিক হালদার।
শিল্পনির্দেশনা—ইন্দ্রনীল ঘোষ।
সম্পাদনা—অর্ঘ্যকমল মিত্র।
সঙ্গীত পরিচালনা—রাজা নারায়ণ দেব, সঞ্জয় দাস।
কণ্ঠদানে—অভিরূপ গুহঠাকুরতা, শ্রীকান্ত আচার্য, পরমা ব্যানার্জী, সুপ্রতীক দাস, সুদেষ্ণা চ্যাটার্জী।
অভিনয়ে—নলিনাক্ষ—প্রসেনজিৎ; হেমনলিনী—রাইমা সেন; কমলা—রিয়া সেন; রমেশ—যিশু সেনগুপ্ত প্রমুখ।
মুক্তি—২০ মে ২০১১ স্টার থিয়েটার, প্রিয়া।

○ ১৯৩২ থেকে ২০১১ পর্যন্ত নৌকাডুবি উপন্যাসটি মোট চারবার বাংলায় ও একবার হিন্দীতে চলচিত্রায়িত হয়।
○ ১৯৩২ সালে নির্মিত 'নৌকাডুবি নির্বাক। ১৯৪৭ (বাংলা ও হিন্দি) ১৯৭৯ এবং ২০১১ সালে নির্মিত 'নৌকাডুবি' সবাক। আর কোনো রবীন্দ্র সাহিত্য এতবার চলচ্চিত্রায়িত হয়নি।
○ ১৯৩২, ১৯৪৭ (বাংলা ও হিন্দি) ও ১৯৭৯ তে মুক্তিপ্রাপ্ত নৌকাডুবি সাদা কালো। ২০১১ তে মুক্তিপ্রাপ্ত নৌকাডুবি—রঙিন।



উমেশ কহিল, 'রমেশবাবু নীচে দাঁড়াইয়া আছেন, ডাক্তারবাবুর কথা জিজ্ঞাসা করিতেছেন।"

কমলার মুখ পাংশুবর্ণ হইয়া গেল। খুড়া তাড়াতাড়ি উঠিয়া পড়িলেন; কহিলেন, "ভয় নাই মা, আমি সব ঠিক করিয়া দিতেছি।"

খুড়া নীচে আসিয়া একেবারে রমেশের হাত ধরিয়া কহিলেন, "আসুন রমেশবাবু, রাস্তায় বেড়াইতে বেড়াইতে আপনার সঙ্গে গোটা-দুয়েক কথা কহিব।"

রমেশ আশ্চর্য হইয়া কহিল, "খুড়ামশায়, আপনি এখানে কোথা হইতে?"

খুড়া কহিলেন, "আপনার জন্যই আছি; দেখা হইল, বড়ো ভালো হইল। আসুন, আর দেরি নয়, কাজের কথাটা শেষ করিয়া ফেলা যাক!"

বলিয়া রমেশকে রাস্তায় টানিয়া লইয়া কিছুদূর গিয়া কহিলেন, "রমেশবাবু, আপনি এ বাড়িতে কেন আসিয়াছেন?"

রমেশ কহিল, "নলিনাক্ষ ডাক্তারকে খুঁজিতে আসিয়াছিলাম। তাঁহাকে কমলার কথা আগাগোড়া সমস্ত খুলিয়া বলা উচিত স্থির করিয়াছি। আমার এক-একবার মনে হয়, হয়তো কমলা বাঁচিয়া আছে।

খুঁড়া কহিলেন, "যদি কমলা বাঁচিয়াই থাকে এবং যদি নলিনাক্ষের সঙ্গে তার দেখা হয়, তবে আপনার মুখে নলিনাক্ষ সমস্ত ইতিহাস শুনিলে কি সুবিধা হইবে? তাঁহার বৃদ্ধা মা আছেন, তিনি এ-সব কথা জানিতে পারিলে কমলার পক্ষে কি ভালো হইবে?"

রমেশ কহিল, "সামাজিক হিসাবে কী ফল হইবে জানি না, কিন্তু কমলাকে যে কোনো অপরাধ স্পর্শ করে নাই সেটা তো নলিনাক্ষের জানা চাই। কমলার যদি মৃত্যুই হইয়া থাকে, তবে নলিনাক্ষবাবু তাঁহার স্মৃতিকে তো সম্মান করিতে পারিবেন।"

খুড়া কহিলেন, "আপনাদের ও-সব একেলে কথা আমি কিছুই বুঝিতে পারি না—কমলা যদি মরিয়াই থাকে তবে তাহার এক রাত্রির স্বামীর কাছে তাহার স্মৃতিটাকে লইয়া টানাটানি করিবার কোনো দরকার দেখি না। ঐ-যে বাড়িটা দেখিতেছেন ঐ বাড়িতে আমার বাসা। কাল সকালে যদি একবার আসিতে পারেন, তবে আপনাকে সব কথা স্পষ্ট করিয়া বলিব। কিন্তু তাহার পূর্বে নলিনাক্ষবাবুর সঙ্গে দেখা করিবেন না, এই আমার অনুরোধ।"

রমেশ বলিল, "আচ্ছা।"

খুড়া ফিরিয়া আসিয়া কমলাকে কহিলেন, "মা, কাল সকালে তোমাকে আমাদের বাড়িতে যাইতে হইবে। সেখানে তুমি নিজে রমেশবাবুকে বুঝাইয়া বলিবে, এই আমি স্থির করিয়াছি।"

কমলা মাথা নিচু করিয়া বসিয়া রহিল। খুড়া কহিলেন, "আমি নিশ্চয় জানি তাহা না হইলে চলিবে না—একেলে ছেলেদের কর্তব্যবুদ্ধি সেকেলে লোকের কথায় ভোলে না। মা, মন হইতে সংকোচ দূর করিয়া ফেলো—এখন তোমার যেখানে অধিকার অন্য লোককে আর সেখানে পদার্পণ করিতে দিবে না, এ তো তোমারই কাজ। এ সম্বন্ধে আমাদের তো তেমন জোর খাটিবে না।"

কমলা তবু মুখ নিচু করিয়া রহিল। খুড়া কহিলেন, "মা, অনেকটা পরিষ্কার হইয়া আসিয়াছে, এখন এই ছোটোখাটো জঞ্জালগুলো শেষবারের মতো ঝাঁটাইয়া ফেলিতে সংকোচে করিয়ো না।"

এমন সময় পদশব্দ শুনিয়া কমলা মুখ তুলিয়াই দেখিল, দ্বারের সম্মুখে নলিনাক্ষ। একেবারে তাহার চোখের উপরেই নলিনাক্ষের দুই চোখ পড়িয়া গেল—অন্যদিন নলিনাক্ষ যেমন তাড়াতাড়ি দৃষ্টি ফিরাইয়া চলিয়া যায়, আজ যেন তেমন তাড়া করিল না। যদিও ক্ষণকালমাত্র কমলার দিকে সে চাহিয়াছিল, কিন্তু তাহার সেই ক্ষণকালের দৃষ্টি কমলার মুখ হইতে কী যেন আদায় করিয়া লইল, অন্য দিনের মতো অনধিকারের সংকোচে দেখিবার জিনিসটিকে প্রত্যাখ্যান করিল না। পরমুহূর্তেই শৈলজাকে দেখিয়া চলিয়া যাইতে উদ্যত





হইতেই খুড়া কহিলেন, ''নলিনাক্ষবাবু, পালাইবেন না— আপনাকে আমরা আত্মীয় বলিয়াই জানি। এটি আমার মেয়ে শৈল, এরই মেয়েকে আপনি চিকিৎসা করিয়াছেন।''

শৈল নলিনাক্ষকে নমস্কার করিল এবং নলিনাক্ষ প্রতিনমস্কার করিয়া জিজ্ঞাসা করিল, ''আপনার মেয়েটি ভালো আছে?''

শৈল কহিল, ''ভালো আছে।''

খুড়া কহিলেন, ''আপনাকে যে পেট ভরিয়া দেখিয়া লইব এমন অবসর তো আপনি দেন না— এখন, আসিলেন যদি তো একটু বসুন।''

নলিনাক্ষকে বসাইয়া খুড়া দেখিলেন, পশ্চাৎ হইতে কমলা কখন সরিয়া পড়িয়াছে। নলিনাক্ষের সেই এক মুহূর্তের দৃষ্টিটি লইয়া সে পুলকিত বিস্ময়ে আপনার ঘরে মনটাকে সংবরণ করিতে গেছে। ইতিমধ্যে ক্ষেমংকরী আসিয়া কহিলেন, ''চক্রবর্তীমশায়, কষ্ট করিয়া একবার উঠিতে হইতেছে।''

চক্রবর্তী কহিলেন, ''যখনই আপনি কাজে গেলেন তখন হইতেই এটুকু কষ্টের জন্য আমি পথ চাহিয়া বসিয়া ছিলাম।''

আহার সমাধা হইলে পর বসিবার ঘরে আসিয়া চক্রবর্তী কহিলেন, ''একটু বসুন, আমি আসিতেছি।''

বলিয়া পরক্ষণেই অন্য ঘর হইতে কমলার হাত ধরিয়া তাহাকে নলিনাক্ষ ও ক্ষেমংকরীর সম্মুখে আনিয়া উপস্থিত করিলেন, তাঁহার পশ্চাতে শৈলজাও আসিল।

চক্রবর্তী কহিলেন, ''নলিনাক্ষবাবু, আপনি আমাদের হরিদাসীকে পর মনে করিয়া সংকোচ করিবেন না— এই দুঃখিনীকে আপনাদেরই ঘরে আমি রাখিয়া যাইতেছি, ইহাকে সম্পূর্ণই আপনাদের করিয়া লইবেন। ইহাকে আর-কিছু দিতে হইবে না, আপনাদের সকলের সেবা করিবার সম্পূর্ণ অধিকার দিবেন— আপনি নিশ্চয়ই জানিবেন, আপনাদের কাছে জ্ঞানপূর্বক এ একদিনের জন্যও অপরাধিনী হইবে না।''

কমলা লজ্জায় মুখখানি রাঙা করিয়া নতশিরে বসিয়া রহিল। ক্ষেমংকরী কহিলেন, ''চক্রবর্তীমশায়, আপনি কিছুই ভাবিবেন না, হরিদাসী আমাদের ঘরের মেয়েই হইল। ওকে আমাদের কোনো কাজ দিবার জন্য আমাদের তরফ হইতে আজ পর্যন্ত কোনো চেষ্টা করিবার দরকারই হয় নাই। এ বাড়ির রান্নাঘরে ভাঁড়ার-ঘরে এতদিন আমার শাসনই একমাত্র প্রবল ছিল, এখন আমি সেখানে কেহই না। চাকর-বাকররাও আমাকে আর বাড়ির গৃহিণী বলিয়া গণ্যই করে না। কেমন করিয়া যে আস্তে আস্তে আমার এমন অবস্থাটা হইল, তাহা আমি টেরও পাইলাম না। আমার গোটাকয়েক চাবি ছিল, সেও কৌশল করিয়া হরিদাসী আত্মসাৎ করিয়াছে— চক্রবর্তীমশায়, আপনার এই ডাকাত মেয়েটির জন্যে আপনি আর কী চান বলুন দেখি! এখন সব চেয়ে বড়ো ডাকাতি হয় যদি আপনি বলেন, এই মেয়েটিকে আমরা লইয়া যাইব।''

চক্রবর্তী কহিলেন, ''আমি যেন বলিলাম, কিন্তু মেয়েটি কি নড়িবে? তা মনেও করিবেন না। উহাকে আপনারা এমন ভুলাইয়াছেন যে, আজ আপনারা ছাড়া ও আর পৃথিবীতে কাহাকেও জানে না। দুঃখের জীবনে এতদিন পরে ও আপনাদের কাছেই আজ শান্তি পাইয়াছে— ভগবান ওর সেই শান্তি নির্বিঘ্ন করুন, আপনারা চিরদিন ওর 'পরে প্রসন্ন থাকুন, উহাকে সেই আশীর্বাদ করি।''

বলিতে বলিতে চক্রবর্তীর চক্ষু সজল হইয়া আসিল। নলিনাক্ষ কিছু না বলিয়া স্তব্ধ হইয়া চক্রবর্তীর কথা শুনিতেছিল; যখন সকলে বিদায় লইয়া গেলেন তখন ধীরে ধীরে সে আপনার ঘরে গিয়া প্রবেশ করিল। তখন শীতের সূর্যাস্তকাল তাহার সমস্ত শয়নঘরটিকে



নববিবাহের রক্তিমচ্ছটায় রঞ্জিত করিয়া তুলিয়াছিল। সেই রক্তবর্ণের আভা নলিনাক্ষের সমস্ত রোমকূপ ভেদ করিয়া তাহার অন্তঃকরণকে যেন রাঙাইয়া তুলিল।

আজ সকালে নলিনাক্ষের এক হিন্দুস্থানি বন্ধুর কাছ হইতে এক টুকরি গোলাপ আসিয়াছিল। ঘর সাজাইবার জন্য সেই গোলাপের টুকরি ক্ষেমংকরী কমলার হাতে দিয়াছিলেন। নলিনাক্ষের শয়নঘরের প্রান্তে একটি ফুলদানি হইতে সেই গোলাপের গন্ধ তাহার মস্তিষ্কের মধ্যে প্রবেশ করিতে লাগিল। সেই নিস্তব্ধ ঘরের বাতায়নের আরক্ত সন্ধ্যার সঙ্গে গোলাপের গন্ধ মিশিয়া নলিনাক্ষের মনকে কেমন যেন উতলা করিয়া তুলিল। এতদিন তাহার বিশ্বে চারি দিকে সংযমের শান্তি, জ্ঞানের গম্ভীরতা ছিল, আজ সেখানে হঠাৎ এমন নানা সুরের নহবত বাজিয়া উঠিল কোথা হইতে —কোন্ অদৃশ্য নৃত্যের চরণক্ষেপে ও নূপুরঝংকারে আজ আকাশতল এমন চঞ্চল হইয়া উঠিতে লাগিল!

নলিনাক্ষ জানলা হইতে ফিরিয়া ঘরের মধ্যে চাহিয়া দেখিল, তাহার বিছানার শিয়রের কাছে কুলুঙ্গির উপরে গোলাপফুলগুলি সাজানো রহিয়াছে। এই ফুলগুলি জানি না কাহার চোখের মতো তাহার মুখের দিকে চাহিয়া রহিল, নিঃশব্দ আত্মনিবেদনের মতো তাহার হৃদয়ের দ্বারপ্রান্তে নত হইয়া পড়িল।

নলিনাক্ষ ইহার মধ্যে একটি ফুল তুলিয়া লইল—সেটি কাঁচা সোনার রঙের হলদে গোলাপ, পাপড়িগুলি খোলে নাই, কিন্তু গন্ধ লুকাইতে পারিতেছে না। সেই গোলাপটি হাতে লইতেই যেন সে কাহার আঙুলের মতো তাহার আঙুলকে স্পর্শ করিল, তাহার শরীরের সমস্ত স্নায়ুতন্তুকে রিমিঝিমি করিয়া বাজাইয়া তুলিল। নলিনাক্ষ সেই স্নিগ্ধকোমল ফুলটিকে নিজের মুখের উপরে, চোখের পল্লবের উপরে বুলাইতে লাগিল!

দেখিতে দেখিতে সন্ধ্যাকাশ হইতে অস্তসূর্যের আভা মিলাইয়া আসিল। নলিনাক্ষ ঘর হইতে বাহির হইবার পূর্বে একবার তাহার বিছানার কাছে গিয়া শয্যার আচ্ছাদনটি তুলিয়া ফেলিল এবং মাথার বালিশের উপর সেই গোলাপফুলটি রাখিল। রাখিয়া উঠিয়া আসিবে, এমন সময় খাটের ও পাশে মেঝের উপরে ও কে অঞ্চলে মুখ ঝাঁপিয়া লজ্জায় একেবারে মাটিতে মিশাইতে চাহিল! হায় রে কমলা, লজ্জা রাখিবার আর স্থান নাই। সে আজ কুলুঙ্গি তে গোলাপ সাজাইয়া স্বহস্তে নলিনাক্ষের বিছানা করিয়া বাহির হইয়া আসিতেছিল, এমন সময়ে হঠাৎ নলিনাক্ষের পায়ের শব্দ শুনিয়া তাড়াতাড়ি বিছানার ও পাশে গিয়া লুকাইয়াছিল— এখন পালানোও অসম্ভব, লুকানোও কঠিন। তাহার রাশীকৃত-লজ্জা-সমেত এই ধূলির উপরে সে এমন একান্তভাবে ধরা পড়িয়া গেল।

নলিনাক্ষ এই লজ্জিতাকে মুক্তি দিবার জন্য তাড়াতাড়ি ঘর হইতে বাহির হইবার উপক্রম করিল। দরজা পর্যন্ত গিয়া একবার দাঁড়াইল। কিছুক্ষণ কী ভাবিয়া সে ধীরে ধীরে ফিরিয়া আসিল; কমলার সম্মুখে দাঁড়াইয়া কহিল, "তুমি ওঠো, আমার কাছে তোমার কোনো লজ্জা নাই।"

৬১

পরদিন সকালেই কমলা খুড়ামশায়ের বাসায় গিয়া উপস্থিত হইল। যখন নির্জনে একটু অবকাশ পাইল অমনি সে শৈলজাকে জড়াইয়া ধরিল; শৈল কমলার চিবুক ধরিয়া কহিল, "কী বোন, এত খুশি কিসের?"

কমলা কহিল, "আমি জানি না দিদি, কিন্তু আমার মনে হইতেছে, যেন আমার জীবনের সমস্ত ভার চলিয়া গেছে।"





শৈল। বল-না, সব কথা বল্‌-না আমাকে। এই তো কাল সন্ধ্যা পর্যন্ত আমরা ছিলাম, তার পরে তোর হইল কী?

কমলা। এমন কিছুই হয় নাই, কিন্তু আমার কেবলই মনে হইতেছে, আমি যেন তাঁহাকে পাইয়াছি, ঠাকুর যেন আমার 'পরে সদয় হইয়াছেন।

শৈল। তাই হোক বোন, কিন্তু আমার কাছে কিছু লুকোস নে।

কমলা। আমার লুকাইবার কিছুই নাই দিদি, কী যে বলিবার আছে, তাও খুঁজিয়া পাই না। রাত পোহাইতেই সকালে উঠিয়া মনে হইল আমার জীবনটা সার্থক—আমার সমস্ত দিনটা এমন মিষ্ট, আমার সমস্ত কাজ এমন হালকা হইয়া গেছে, তাহা আমি বলিতে পারি না। আমি ইহার চেয়ে আর বেশি কিছুই চাই না—কেবল ভয় হয় পাছে এটুকু নষ্ট হয়—আমি যে প্রতিদিন এমন করিয়া দিন কাটাইতে পারিব, আমার ভাগ্য যে এত প্রসন্ন হইবে, তাহা আমি মনে করিতেই পারি না।

শৈল। আমি তোকে বলিতেছি বোন, তোর ভাগ্য তোকে এইটুকু দিয়াই ফাঁকি দিবে না, তোর যাহা পাওনা আছে তার সমস্তই শোধ হইবে।

কমলা। না না দিদি, ও কথা বলিয়ো না—আমার সমস্ত শোধ হইয়াছে, আমি বিধাতাকে কোনো দোষ দিই না, আমার কোনো অভাব নাই।

এমন সময় খুড়া আসিয়া কহিলেন, "মা, তোমাকে তো একবার বাহিরে আসিতে হইতেছে, রমেশবাবু আসিয়াছেন।"

খুড়া এতক্ষণ রমেশের সঙ্গেই কথা কহিতেছিলেন। রমেশকে বলিতেছিলেন, "আপনার সঙ্গে কমলার কী সম্বন্ধ, তাহা আমি সমস্তই জানিয়াছি। এখন আপনার প্রতি আমার পরামর্শ এই যে, আপনার জীবন এখন পরিষ্কার হইয়া গেছে, এখন আপনি কমলার সমস্ত প্রসঙ্গ একেবারে পরিত্যাগ করুন। কমলা সম্বন্ধে যদি কোনো গ্রন্থি কোথাও মোচন করিবার প্রয়োজন থাকে তবে বিধাতার উপর সে ভার দিন, আপনি আর হাত দিবেন না।"

রমেশ ইহার উত্তরে কহিতেছিল, "কমলা সম্বন্ধে সকল কথা নিঃশেষে পরিত্যাগ করিবার পূর্বে নলিনাক্ষের কাছে সকল ঘটনা না জানাইয়া আমার নিষ্কৃতি হইতেই পারে না। এ পৃথিবীতে কমলার কথা তুলিবার সমস্ত প্রয়োজন হয়তো শেষ হইয়া গেছে, হয়তো শেষ হয় নাই—যদি না হইয়া থাকে তবে আমার যেটুকু বক্তব্য সেটুকু সারিয়া ছুটি পাইত চাই।"

খুড়া কহিলেন, "আচ্ছা, আপনি একটুখানি বসুন, আমি আসিতেছি।"

রমেশ ঘুরিয়া বসিয়া জানলা হইতে শূন্যদৃষ্টিতে লোকপ্রবাহের দিকে চাহিয়া রহিল; কিছুক্ষণ পরেই পায়ের শব্দে সতর্ক হইয়া দেখিল, একটি রমণী ভূমিতে মাথা ঠেকাইয়া তাহাকে প্রণাম করিল। যখন সে প্রণাম করিয়া উঠিল তখন রমেশ আর বসিয়া থাকিতে পারিল না। তাড়াতাড়ি উঠিয়া দাঁড়াইয়া কহিল, "কমলা!" কমলা স্তব্ধ হইয়া দাঁড়াইয়া রহিল।

খুড়া কহিলেন, "রমেশবাবু, কমলার সমুদয় দুঃখকে সৌভাগ্যে পরিণত করিয়া ঈশ্বর তাহার চারি দিক হইতে সমস্ত কুয়াশা কাটিয়া দিতেছেন। আপনি তাহাকে পরম সংকটের সময় যেমন রক্ষা করিয়াছেন, তাহার জন্য যে বিষম দুঃখ আপনাকে স্বীকার করিতে হইয়াছে, তাহাতে আপনার সঙ্গে সম্বন্ধ ছেদনের সময় কোনো কথা না বলিয়া কমলা বিদায় লইতে পারে না। আপনার কাছে ও আজ আশীর্বাদ লইতে আসিয়াছে।"

রমেশ ক্ষণকাল চুপ করিয়া থাকিয়া সবলে রুদ্ধ কণ্ঠ পরিষ্কার করিয়া লইয়া কহিল, 'তুমি সুখী হও কমলা—আমি না জানিয়া এবং জানিয়া তোমার কাছে যা-কিছু অপরাধ করিয়াছি, সব মাপ করিয়ো।"



কমলা ইহার উত্তরে কিছুই বলিতে পারিল না, দেওয়াল ধরিয়া দাঁড়াইয়া রহিল।

রমেশ কিছুক্ষণ পরে কহিল, 'যদি কাহাকেও কিছু বলিবার জন্য, কোনো বাধা দূর করিবার জন্য, আমাকে তোমার প্রয়োজন থাকে তো বলো।''

কমলা জোড়হাত করিয়া কহিল, ''আমার কথা কাহারও কাছে বলিবেন না, আমার এই মিনতি রাখিবেন।''

রমেশ কহিল, ''অনেক দিন তোমার কথা কাহারও কাছে বলি নাই, খুব গোলমালে পড়িলেও চুপ করিয়া কাটাইয়াছি। অল্পদিন হইল, যখন মনে করিয়াছিলাম তোমার কথা বলিলে তোমার কোনো ক্ষতি হইবে না, তখনই কেবল একটি পরিবারের কাছে তোমার কথা প্রকাশ করিয়াছি। তাহাতেও বোধ হয় তোমার অনিষ্ট না হইয়া ভালোই হইতে পারে। খুড়ামশায় বোধ হয় খবর পাইয়া থাকিবেন—অন্নদাবাবু, যাঁহার মেয়ের সঙ্গে—''

খুড়া কহিলেন, ''হেমনলিনী, জানি বৈকি। তাঁহারা সব শুনিয়াছেন?''

রমেশ কহিল, ''হাঁ। তাঁহাদের কাছে আর কিছু বলা যদি প্রয়োজন বোধ করেন তবে আমি যাইতে পারি—কিন্তু আমার আর ইচ্ছা নাই—আমার অনেক সময় গেছে এবং আরো আমার অনেক গেছে, এখন আমি মুক্তি চাই—হাত-নাগাদ সমস্ত দেনা-পাওনা শোধ করিয়া দিয়া এখন বাহির হইতে পারিলে বাঁচি!''

খুড়া রমেশের হাত ধরিয়া সস্নেহকণ্ঠে করিলেন, ''না রমেশবাবু, আপনাকে আর কিছুই করিতে হইবে না। আপনাকে অনেক বহন করিতে হইয়াছে, এখন ভারমুক্ত হইয়া নিজেকে স্বাধীনভাবে চালনা করুন, সুখী হউন, সার্থক হউন, এই আমার আশীর্বাদ!''

যাইবার সময় রমেশ কমলার দিকে চাহিয়া কহিল, ''আমি তবে চলিলাম।''

কমলা কোনো কথা না কহিয়া আর-একবার ভূতলে মাথা ঠেকাইয়া রমেশকে প্রণাম করিল।

রমেশ পথে বাহির হইয়া স্বপ্নাবিষ্টের মতো চলিতে চলিতে ভাবিতে লাগিল, 'কমলার সঙ্গে দেখা হইল, ভালোই হইল; দেখা না হইলে এ পালাটা ভালো করিয়া শেষ হইত না। যদিও ঠিক জানিলাম না, কমলা কী জানিয়া কী বুঝিয়া সে রাত্রে হঠাৎ গাজিপুরের বাংলা ছাড়িয়া চলিয়া আসিল, কিন্তু ইহা বুঝা গেছে, আমি এখন সম্পূর্ণই অনাবশ্যক। এখন আমার আবশ্যক কেবল নিজের জীবনটুকু লইয়া, এখন তাহাকেই সম্পূর্ণভাবে গ্রহণ করিয়া পৃথিবীতে বাহির হইলাম—আমার আর পিছনে ফিরিয়া তাকাইবার কোনো প্রয়োজন নাই।''

## ৬২

কমলা বাড়ি ফিরিয়া আসিয়া দেখিল—অন্নদাবাবু ও হেমনলিনী ক্ষেমংকরীর কাছে বসিয়া আছে। কমলাকে দেখিয়া ক্ষেমংকরী করিলেন, ''এই-যে হরিদাসী, তোমার বন্ধুকে তোমার ঘরে লইয়া যাও বাছা! আমি অন্নদাবাবুকে চা খাওয়াইতেছি।''

কমলার ঘরে প্রবেশ করিয়াই হেমনলিনী কমলার গলা ধরিয়া কহিল, ''কমলা!''

কমলা খুব বেশি বিস্মিত না হইয়া কহিল, 'তুমি কেমন করিয়া জানিলে আমার নাম কমলা।''

হেমনলিনী কহিল, ''একজনের কাছে আমি তোমার জীবনের ঘটনা সব শুনিয়াছি। যেমনি শুনিলাম অমনি তখনই আমার মনে সন্দেহ রহিল না তুমিই কমলা। কেন যে, তা বলিতে পারি না।''

কমলা কহিল, ''ভাই, আমার নাম যে কেহ জানে সে আমার ইচ্ছা নয়। আমার নিজের নামে একেবারে ধিক্‌কার জন্মিয়া গেছে।''





হেমনলিনী কহিল, 'কিন্তু ঐ নামের জোরেই তো তোমাকে তোমার অধিকার পাইতে হইবে।"

কমলা মাথা নাড়িয়া কহিল, "ও আমি বুঝি না। আমার জোর কিছুই নাই, আমার অধিকার কিছুই নাই, আমি জোর খাটাইতেই চাই না।"

হেমনলিনী কহিল, 'কিন্তু তোমার স্বামীকে তোমার পরিচয় হইতে বঞ্চিত করিবে কী বলিয়া। তোমার ভালোমন্দ সবই কি তাঁহার কাছে নিবেদন করিবে না? তাঁর কাছে কি কিছু লুকানো চলিবে?"

হঠাৎ কমলার মুখ যেন বিবর্ণ হইয়া গেল—সে কোনো উত্তর খুঁজিয়া না পাইয়া নিরূপায়ভাবে হেমনলিনীর মুখের দিকে তাকাইয়া রহিল। আস্তে আস্তে কমলা মেজের মাদুরের 'পরে বসিয়া পড়িল; কহিল, "ভগবান তো জানেন, আমি কোনো অপরাধ করি নাই, তবে তিনি কেন আমাকে এমন করিয়া লজ্জায় ফেলিবেন? যে পাপ আমার নয় তার শাস্তি আমাকে কেন দিবেন? আমি কেমন করিয়া তাঁর কাছে আমার সব কথা প্রকাশ করিব?"

হেমনলিনী কমলার হাত ধরিয়া কহিল, "শাস্তি নয় ভাই, তোমার মুক্তি হইবে। যতদিন তুমি তোমার স্বামীর কাছে আপনাকে গোপন করিয়া রাখিতেছ ততদিন তুমি আপনাকে একটা মিথ্যার বন্ধনে জড়িত করিতেছ—তাহা তেজের সহিত ছিঁড়িয়া ফেলো, ঈশ্বর তোমার মঙ্গল করিবেনই।"

কমলা কহিল, "আবার পাছে সব হারাই এই ভয় যখন মনে আসে তখন সব বল চলিয়া যায়। কিন্তু তুমি যা বলিতেছ আমি তা বুঝিয়াছি—অদৃষ্টে যা থাকে তা হোক, কিন্তু তাঁর কাছে আপনাকে লুকানো আর চলিবে না, তিনি আমার সবই জানিবেন।"

এই বলিতে বলিতে সে আপনার দুই হাত দৃঢ়বলে বদ্ধ করিল।

হেমনলিনী সকরুণচিত্তে কহিল, "তুমি কি চাও আর-কেহ তোমার কথা তাঁহাকে জানায়?"

কমলা সবেগে মাথা নাড়িয়া কহিল, "না না, আর-কাহারও মুখ হইতে তিনি শুনিবেন না—আমার কথা আমিই তাঁহাকে বলিব—আমি বলিতে পারিব।"

হেমনলিনী কহিল, "সেই কথাই ভালো। তোমার সঙ্গে আমার আর দেখা হবে কি না জানি না। আমরা এখান হইতে চলিয়া যাইতেছি, তাহা তোমাদের বলিতে আসিয়াছি।"

কমলা জিজ্ঞাসা করিল, "কোথায় যাইবে?"

হেমনলিনী কহিল, "কলিকাতায়। তোমাদের সকালে কাজকর্ম আছে, আমরা আর দেরি করিব না। আমি তবে আসি ভাই! বোনকে মনে রাখিয়ো।"

কমলা তাহার হাত ধরিয়া কহিল, "আমাকে চিঠি লিখিবে না?"

হেমনলিনী কহিল, "আচ্ছা, লিখিব।"

কমলা কহিল, "কখন কী করিতে হইবে, আমাকে তুমি উপদেশ দিয়া লিখিয়ো—আমি জানি তোমার চিঠি পাইলে আমি বল পাইব।"

হেমনলিনী একটু হসিয়া কহিল, 'আমার চেয়ে ভালো উপদেশ দিবার লোক তুমি পাইবে, সেজন্য কিছুই ভাবিয়ো না।"

আজ হেমনলিনীর জন্য কমলা মনের মধ্যে বড়োই একটা বেদনা অনুভব করিতে লাগিল। হেমনলিনীর প্রশান্ত মুখে কী-একটা ভাব ছিল যাহা দেখিয়া কমলার চোখে যেন জল ভরিয়া আসিতে চাহিতেছিল। কিন্তু হেমনলিনীর কেমন-একটা দূরত্ব আছে—তাহাকে কোনো কথা বলা যেন চলে না। তাহাকে প্রশ্ন জিজ্ঞাসা করিতে যেন বাধে। আজ কমলার সকল কথাই



হেমনলিনীর কাছে প্রকাশ পাইয়াছে, কিন্তু সে আপনার সুগভীর নিস্তব্ধতার মধ্যে প্রচ্ছন্ন হইয়া চলিয়া গেল, কেবল একটা-কী রাখিয়া গেল যাহা বিলীয়মান গোধূলির মতো অপরিমেয় বিষাদের বৈরাগ্যে পরিপূর্ণ।

গৃহকর্মের অবকাশকালে আজ সমস্ত দিন কেবল হেমনলিনীর কথাগুলি এবং তাহার শান্ত সকরুণ চোখের দৃষ্টি কমলার মনকে আঘাত দিতে লাগিল। কমলা হেমনলিনীর জীবনের আর কোনো ঘটনা জানিত না—কেবল জানিত, নলিনাক্ষের সঙ্গে তাহার বিবাহের সম্বন্ধ হইয়া ভাঙিয়া গেছে। হেমনলিনী তাহাদের বাগান হইতে আজ এক সাজি ফুল আনিয়া দিয়াছিল। বৈকালে গা ধুইয়া আসিয়া কমলা সেই ফুলগুলি লইয়া মালা গাঁথিতে বসিল। মাঝে একবার ক্ষেমংকীর আসিয়া তাহার পাশে বসিয়া দীর্ঘনিশ্বাস ফেলিয়া কহিলেন, "আহা মা, আজ হেম যখন আমাকে প্রণাম করিয়া চলিয়া গেল, আমার মনের মধ্যে যে কী করিতে লাগিল বলিতে পারি না। যে যাই বলুক, হেম মেয়েটি বড়ো ভালো। আমার এখন কেবলই মনে হইতেছে, উহাকে যদি আমাদের বউ করিতাম তো বড়ো সুখের হইত। আর-একটু হইলেই তো হইয়া যাইত, কিন্তু আমার ছেলেটিকে তো পারিবার জো নাই—ও যে কী ভাবিয়া বাঁকিয়া বসিল তা সে ওই জানে।"

শেষকালে তিনিও যে এই বিবাহের প্রস্তাবে বিমুখ হইয়াছিলেন সে কথা ক্ষেমংকরী আর মনের মধ্যে আমল দিতে চান না।

বাহিরে পায়ের শব্দ শুনিয়া ক্ষেমংকরী ডাকিলেন, "ও নলিন, শুনে যা।"

কমলা তাড়াতাড়ি আঁচলের মধ্যে ফুল ও মালা ঢাকিয়া ফেলিয়া মাথায় কাপড় তুলিয়া দিল। নলিনাক্ষ ঘরে প্রবেশ করিলে ক্ষেমংকরী কহিলেন, "হেমরা যে আজ চলিয়া গেল। তোর সঙ্গে কি দেখা হয় নাই?"

নলিন কহিল, "হাঁ, আমি যে তাঁহাদের গাড়িতে তুলিয়া দিয়া আসিলাম।"

ক্ষেমংকরী কহিলেন, "যাই বলিস বাপু, হেমের মতো মেয়ে সচরাচর দেখা যায় না।"

যেন নলিনাক্ষ এ সম্বন্ধে বরাবর তাঁহার প্রতিবাদ করিয়াই আসিয়াছে। নলিনাক্ষ চুপ করিয়া একটুখানি হাসিল।

ক্ষেমংকরী কহিলেন, "হাসলি যে বড়ো! আমি তোর সঙ্গে হেমের সম্বন্ধ করিলাম, আশীর্বাদ পর্যন্ত করিয়া আসিলাম, আর তুই যে জেদ করিয়া সব ভণ্ডুল করিয়া দিলি, এখন তোর মনে কি একটু অনুতাপ হইতেছে না?"

নলিনাক্ষ একবার চকিতের মতো কমলার মুখের দিকে দৃষ্টি নিক্ষেপ করিল; দেখিল, কমলা উৎসুকনেত্রে তাহার দিকে তাকাইয়া আছে। চারি চক্ষু মিলিত হইবামাত্র কমলা লজ্জায় মাটি হইয়া চোখ নিচু করিল।

নলিনাক্ষ কহিল, "মা, তোমার ছেলে কি এমনি সৎপাত্র যে, তুমি সম্বন্ধ করিলেই হইল? আমার মতো নীরস গম্ভীর লোককে সহজে কি কারও পছন্দ হইতে পারে।"

এই কথায় কমলার চোখ আপনি আবার উপরে উঠিল, উঠিবামাত্র দেখিল নলিনাক্ষের হাস্যোজ্জ্বল দৃষ্টি তাহার উপরেই পড়িয়াছে—এবার কমলার মনে হইতে লাগিল 'ঘর হইতে ছুটিয়া পালাইতে পারিলে বাঁচি'।

ক্ষেমংকরী কহিলেন, "যা যা, আর বকিস নে, তোর কথা শুনিলে আমার রাগ ধরে।"

এই সভা ভঙ্গ হইয়া গেলে পর কমলা হেমনলিনীর সব ক'টি ফুল লইয়া একটি বড়ো মালা গাঁথিল। ফুলের সাজির উপরে সেই মালাটি লইয়া জলের ছিটা দিয়া সেটি নলিনাক্ষের উপাসনা ঘরের এক পার্শ্বে রাখিয়া দিল। তাহার মনে হইতে লাগিল, আজ বিদায় হইয়া

যাইবার দিনে এইজন্যই হেমনলিনী সাজি ভরিয়া ফুল আনিয়াছিল—মনে করিয়া তাহার চোখ ছল্‌ ছল্‌ করিয়া উঠিল।

তাহার পরে আপনার ঘরে ফিরিয়া আসিয়া তাহার মুখের দিকে নলিনাক্ষের সেই দৃষ্টিপাত কমলা অনেকক্ষণ ধরিয়া আলোচনা করিতে লাগিল। নলিনাক্ষ কমলাকে কী মনে করিতেছে? কমলার মনের কথা যেন নলিনাক্ষের কাছে সমস্তই প্রকাশ হইয়া পড়িয়াছে। কমলা পূর্বে যখন নলিনাক্ষের সম্মুখে বাহির হইত না, তখন সে একরকম ছিল ভালো। এখন প্রতিদিন কমলা তাহার কাছে ধরা পড়িয়া যাইতেছে। আপনাকে গোপন করিয়া রাখিবার এই তো শাস্তি! কমলা ভাবিতে লাগিল, নিশ্চয়ই নলিনাক্ষ মনে মনে বলিতেছেন, "এই হরিদাসী মেয়েটিকে মা কোথা হইতে আনিলেন, এমন নির্লজ্জ তো দেখি নাই!" নলিনাক্ষ যদি এক মুহূর্তও এমন কথা মনে করে তবে তো সে অসহ্য।

কমলা রাত্রে বিছানায় শুইয়া মনে মনে জোর করিয়া প্রতিজ্ঞা করিল, 'যেমন করিয়া হউক, কালই আপনার পরিচয় দিতে হইবে, তাহার পরে যাহা হয় তাহা হউক।"

পবদিন কমলা প্রত্যুষে উঠিয়া স্নান করিতে গেল। স্নানের পর প্রতিদিন সে একটি ছোটো ঘটিতে গঙ্গাজল আনিয়া নলিনাক্ষের উপাসনা-ঘরটি ধুইয়া মার্জনা করিয়া তবে অন্য কাজে মন দিত। আজও সে তার দিবসের প্রথম কাজটি সারিতে গিয়া দেখিল, নলিনাক্ষ আজ সকাল-সকাল তাহার উপাসনা-ঘরে প্রবেশ করিয়াছে—এমন তো কোনোদিন হয় নাই। কমলা তাহার মনের মধ্যে অসমাপ্ত কাজের একটা ভার বহন করিয়া ধীরে ধীরে চলিয়া গেল। খানিকটা দূর গিয়া সে হঠাৎ থামিল, স্থির হইয়া দাঁড়াইয়া কী-একটা ভাবিল। তার পরে আবার ধীরে ধীরে ফিরিয়া আসিয়া উপাসনা-ঘরের দ্বারের কাছে চুপ করিয়া বসিয়া রহিল। তাহাকে যে কিসে আবিষ্ট করিয়া ধরিল তাহা সে জানে না; সমস্ত জগৎ তাহার কাছে ছায়ার মতো হইয়া আসিল, সময় সে কতক্ষণ চলিয়া গেল তাহা তাহার বোধ রহিল না। হঠাৎ এক সময় দেখিল, নলিনাক্ষ ঘর হইতে বাহির হইয়া তাহার সম্মুখে আসিয়া উপস্থিত হইয়াছে। কমলা মুহূর্তের মধ্যে উঠিয়া দাঁড়াইয়া তখনই ভূতলে হাঁটু গাড়িয়া একেবারে নলিনাক্ষের পায়ের উপর মাথা ঠেকাইয়া প্রণাম করিল—তাহার সদ্যস্নানে আর্দ্র চুলগুলি নলিনের পা ঢাকিয়া মাটিতে ছাড়াইয়া পড়িল। কমলা প্রণাম করিয়া উঠিয়া পাথরের মূর্তির মতো স্থির হইয়া দাঁড়াইল; তাহার মনে রহিল না যে, তাহার মাথার উপর হইতে কাপড় পড়িয়া গেছে—সে যেন দেখিতেই পাইল না, নলিনাক্ষ অনিমেষ স্থিরদৃষ্টিতে তাহার মুখের দিকে চাহিয়া আছে—তাহার বাহ্যজ্ঞান লুপ্ত, সে একটি অন্তরের চৈতন্য-আভায় অপূর্বরূপে দীপ্ত হইয়া অবিচলিতকণ্ঠে কহিল, "আমি কমলা।"

এই কথাটি বলিবার পরেই তাহার আপনার কণ্ঠস্বরে তাহার যেন ধ্যানভঙ্গ হইয়া গেল, তাহার একাগ্র চেতনা বাহিরে ব্যাপ্ত হইল। তখন তাহার সর্বাঙ্গ কাঁপিতে লাগিল; মাথা নত হইয়া গেল; সেখান হইতে নড়িবারও শক্তি রহিল না, দাঁড়াইয়া থাকা যেন অসাধ্য হইয়া উঠিল; সে তাহার সমস্ত বল, সমস্ত পণ 'আমি কমলা' এই একটি কথায় নলিনাক্ষের পায়ের কাছে উজাড় করিয়া ঢালিয়া দিয়াছে—নিজের কাছে নিজের লজ্জা রক্ষা করিবার কোনো উপায় সে আর হাতে রাখে নাই, এখন সমস্তই নলিনাক্ষের দয়ার উপরে নির্ভর। নলিনাক্ষ আস্তে আস্তে তাহার হাতটি আপনার হাতের উপর তুলিয়া লইয়া কহিল, "আমি জানি, তুমি আমার কমলা। এসো, আমার ঘরে এসো।"



উপাসনা-ঘরে তাহাকে লইয়া গিয়া তাহার গলায় কমলার গাঁথা সেই মালাটি পরাইয়া দিল এবং কহিল, "এসো, আমরা তাঁহাকে প্রণাম করি।"

দুই জনে পাশাপাশি যখন সেই শ্বেতপাথরের মেজের উপরে নত হইল, জানলা হইতে প্রভাতের রৌদ্র দুই জনের মাথার উপরে আসিয়া পড়িল।

প্রণাম করিয়া উঠিয়া আর-একবার নলিনাক্ষের পায়ের ধুলা লইয়া যখন কমলা দাঁড়াইল তখন তাহার দুঃসহ লজ্জা আর তাহাকে পীড়ন করিল না। হর্ষের উল্লাস নহে কিন্তু একটি বৃহৎ মুক্তির অচঞ্চল শান্তি তাহার অস্তিত্বকে প্রভাতের অকুণ্ঠিত উদারনির্মল আলোকের সহিত ব্যাপ্ত করিয়া দিল। একটি গভীর ভক্তি তাহার হৃদয়ের কানায় কানায় পরিপূর্ণ হইয়া উঠিল, তাহার অন্তরের পূজা সমস্ত বিশ্বকে ধূপের পুণ্য গন্ধে বেষ্টন করিল। দেখিতে দেখিতে কখন অজ্ঞাতসারে তাহার দুই চক্ষু জলে ভরিয়া আসিল; বড়ো বড়ো জলের ফোঁটা তাহার দুই কপোল দিয়া ঝরিয়া পড়িতে লাগিল, আর থামিতে চাহিল না, তাহার অনাথ জীবনের সমস্ত দুঃখের মেঘ আনন্দের জলে ঝরিয়া পড়িল। নলিনাক্ষ তাহাকে আর-কোনো কথা না বলিয়া একবার কেবল দক্ষিণ হস্তে তাহার ললাট হইতে সিক্ত কেশ সরাইয়া দিয়া ঘর হইতে চলিয়া গেল।

কমলা তাহার পূজা এখনো শেষ করিতে পারিল না—তাহার পরিপূর্ণ হৃদয়ের ধারা এখনো সে ঢালিতে চায়, তাই সে নলিনাক্ষের শোবার ঘরে গিয়া আপনার গলার মালা দিয়া সেই খড়ম-জোড়াকে জড়াইল এবং তাহা আপনার মাথায় ঠোকাইয়া যত্নপূর্বক যথাস্থানে তুলিয়া রাখিল।

তার পরে সমস্ত দিন তাহার গৃহকর্ম যেন দেবসেবার মতো মনে হইতে লাগিল। প্রত্যেক কর্মই যেন আকাশে এক-একটি আনন্দের তরঙ্গের মতো উঠিল পড়িল। ক্ষেমংকরী তাহাকে কহিলেন, "মা, তুমি করিতেছ কী? এক দিনে সমস্ত বাড়িটাকে ধুইয়া মাজিয়া মুছিয়া একেবারে নূতন করিয়া তুলিবে নাকি?"

বৈকালের অবকাশের সময় আজ আর সেলাই না করিয়া কমলা তাহার ঘরের মেজের উপরে স্থির হইয়া বসিয়া আছে এমন সময় নলিনাক্ষ একটি টুকরিতে গুটিকয়েক স্থলপদ্ম লইয়া ঘরের মধ্যে প্রবেশ করিল; 'কমলা, এই ফুল-ক'টি তুমি জল দিয়া তাজা করিয়া রাখো, আজ সন্ধ্যার পর আমারা দুজনে মাকে প্রণাম করিতে যাইব।"

কমলা মুখ নত করিয়া কহিল, "কিন্তু আমার সব কথা তো শোন নাই।"

নলিনাক্ষ কহিল, "তোমাকে কিছু বলিতে হইবে না, আমি সব জানি।"

কমলা দক্ষিণ করতল দিয়া মুখ ঢাকিয়া কহিল, "মা কি —"

বলিয়া কথা শেষ করিতে পারিল না।

নলিনাক্ষ তাহার মুখ হইতে হাত নামাইয়া ধরিয়া কহিল, "মা তাহার জীবনে অনেক অপরাধকে ক্ষমা করিয়া আসিয়াছেন, যাহা অপরাধ নহে তাহাকে তিনি ক্ষমা করিতে পারিবেন।

---





**বিজ্ঞাপন ও সমালোচনা.....**

নির্বাক নৌকাডুবি ছবির মুক্তি উপলক্ষ্যে ৩ জুন, ১৯৩২ খ্রিস্টাব্দে 'আনন্দবাজার' পত্রিকায় বিজ্ঞাপনে লেখা হয়;

"উপন্যাসের সেরা
এখন চলচ্চিত্রের সেরা
'নৌকাডুবি'
অদ্য শ্যামবাজার
কর্ণওয়ালিশ টকি হাউসে
খু-লি-বে
শুক্রবার ৩রা, শনিবার ৪ঠা, রবিবার ৫ই জুন
প্রত্যহ তিনবার করিয়া
বিকাল ৩টা, সন্ধ্যা ৬টা ও রাত্রি সাড়ে ৯টায়
ম্যাডন থিয়েটার্স লিমিটেড
ডাক্তার রবীন্দ্রনাথ ঠাকুরের
চমৎকার, চমকপ্রদ এবং চিত্তাকর্ষক উপন্যাস—যে উপন্যাস পাঠে
সহস্র সহস্র লোক বিস্ময়াবিষ্ট হইয়াছে সেই
নৌ কা- ড়ু বি
নৌ কা- ডু বি
হইতে গৃহীত নিজস্ব নির্বাক চলচ্চিত্র দর্শকবৃন্দকে উপহার দিতেছেন
চিত্রের পরিচালক—নরেশ মিত্র
তত্ত্বাবধায়ক—বি এস রাজহংস
বিশিষ্ট অভিনেতাগণ—ধীরাজ ভট্টাচার্য, শান্তি গুপ্ত, নরেশ মিত্র, সুনীলা দেবী,
গিরিজা গাঙ্গুলী, দেবীবালা, কনক নারায়ণ, শিশুবালা।
মহিলাদের জন্য বিশেষ ব্যবস্থা আছে।"

—চিত্তরঞ্জন বন্দ্যো. সম্পাদিত রবীন্দ্রপ্রসঙ্গ আনন্দবাজার পত্রিকা, ২য় খণ্ড থেকে প্রাপ্ত

সচিত্র 'শিশির' পত্রিকায় 'নৌকাডুবি'র সমালোচনা প্রসঙ্গে লেখা হয় :

'গল্প নির্বাচনের উপরেই যে চলচ্চিত্রের সাফল্য অনেকখানি নির্ভর করে তাহা উল্লেখ না করিলেও চলে।... 'নৌকাডুবি'র প্রদর্শন দেখিয়া কিন্তু মনে হইলো এই নির্ব্বাচন ব্যাপারে ম্যাডনের কর্তৃপক্ষ আদৌ বুদ্ধিমত্তার পরিচয় দেন নাই। 'নৌকাডুবি' একখানি ভালো উপন্যাস কিন্তু চলচ্চিত্রের উপযোগী অ্যাকশন এই উপন্যাসে নাই।

চলচ্চিত্রের অনুপযোগী হইলেও অভিনয় ও প্রযোজনায় গুণে নৌকাডুবি ফিল্মটি হইয়াছে অতি সুন্দর। ছবি দেখিতে দেখিতে মনে হয় না ইহা ম্যাডন কোম্পানির প্রোডাকসন। ... এমন সুন্দর ও শোভন প্রযোজনার জন্য আমরা পরেশ বাবুকে অভিনন্দিত করিতেছি... ফটোগ্রাফীও হইয়াছিল অনন্য।.....

'চিত্রলেখা' পত্রিকায় নৌকাডুবি চলচ্চিত্র সম্পর্কে লেখা হয়।

... নরেশ বাবুর উপর আমাদের প্রচুর শ্রদ্ধা ছিল—অনেক আশা নিয়ে ছবি ঘরের দরজায় গিয়েছিলাম কিন্তু ছবি দেখে সে শ্রদ্ধা আমাদের জলাঞ্জলি দিতে হয়েছে। ছবিখানি দাঁড়িয়েছে ১৯ রীলের, এত দীর্ঘ সময় যে আমাদের কি ভাবে কেটেছে তা ভগবানই জানেন।

--সোনার দাগ-— গৌরাঙ্গপ্রসাদ ঘোষ। রবীন্দ্রনাথ ও চলচ্চিত্র—অরুণকুমার রায়

# নটীর পূজা



❑ ১৯৩২ সাল।
**নটীর পূজা**—রবীন্দ্র নাট্য। 'নটীর পূজা' ১৩৩২ সালে প্রথম প্রকাশিত হয়।
প্রথম রবীন্দ্র সাহিত্য ভিত্তিক সবাক চলচ্চিত্র।
সাদা কালো সবাক। ৩৫ মি মি।
*চিত্রনাট্য ও পরিচালনা*—রবীন্দ্রনাথ ঠাকুর।
*প্রযোজনা*—নিউ থিয়েটার্স।
*চিত্রগ্রাহক*—নীতিন বসু।
*শব্দগ্রাহক*—মুকুল বসু।
*সম্পাদক*—সুবোধ মিত্র।
*সঙ্গীত পরিচালক* —দীনেন্দ্রনাথ ঠাকুর।
*অভিনয়ে*—শান্তিনিকেতনের ছাত্রছাত্রীবৃন্দ।
*সম্ভাব্য অভিনয়তালিকা* : শ্রীমতী—ললিতা সেন; লোকেশ্বরী—সুমিতা চক্রবর্তী; উৎপলপর্ণা—লীলা মজুমদার।
*পরিবেশনা* —অরোরা ফিল্ম কর্পোরেশন,
*মুক্তি*—২২ মার্চ, ১৯৩২; চিত্রা প্রেক্ষাগৃহ।

○ *চিত্র পরিচালক রবীন্দ্রনাথ*— গোপালকৃষ্ণ রায় এবং *রবীন্দ্রনাথ ও চলচ্চিত্র*—অনুপম হায়াৎ-এর গ্রন্থদুটি সূত্রে প্রাপ্ত তথ্য।



*নাট্যোল্লিখিত পাত্রীগণ*

| | |
|---|---|
| *লোকেশ্বরী* | *রাজমহিষী, মহারাজ বিম্বিসারের পত্নী* |
| *মল্লিকা* | *মহারানী লোকেশ্বরীর সহচরী* |
| *বাসবী নন্দা রত্নাবলী অজিতা ভদ্রা* | *রাজকুমারীগণ* |
| *উৎপলপর্ণা* | *বৌদ্ধ ভিক্ষুণী* |
| *শ্রীমতী* | *বৌদ্ধধর্মরতা নটী* |
| *মালতী* | *বৌদ্ধধর্মানুরাগিণী পল্লীবালা, শ্রীমতীর সহচরী* |
| *রাজকিংকরী ও রক্ষিণীগণ* | |





*সূচনা*

*ভিক্ষু উপালির প্রবেশ*

*গান*

পূর্বগগনভাগে
দীপ্ত হইল সুপ্রভাত
তরুণারুণরাগে।
শুভ্র শুভ মুহূর্ত আজি
সার্থক কর' রে,
অমৃত তর' রে,
অমিতপুণ্যভাগী কে
জাগে, কে জাগে।

কে আছ? ভিক্ষা চাই, ভগবান বুদ্ধের নামে ভিক্ষা আমার

*নটীর প্রবেশ ও প্রণাম*

শুভমস্তবতু কল্যাণম্ . বৎসে, তুমি কে?

নটী : আমি এই রাজবাড়ির নটী :

উপালি এই পুরীতে আজ একা কেবল তুমিই জেগে?

নটী · রাজকন্যারা সকলেই ঘুমিয়ে আছেন।

উপালি ভগবান বুদ্ধের নামে ভিক্ষা চাই।

নটী : প্রভু, অনুমতি করুন, রাজকন্যাদের ডেকে আনি।

উপালি : আজ তোমারই কাছে ভিক্ষা জানাতে এসেছি।

নটী : আমি যে অভাগী। প্রভুর ভিক্ষাপাত্রে আমার দান কুণ্ঠিত হবে। কী দেব অনুমতি করুন।

উপালি : তোমার যা শ্রেষ্ঠ দান।

নটী : আমার মধ্যে শ্রেষ্ঠ কী সে তো আমি জানি নে।



উপালি : না, ভগবান তোমাকে দয়া করেছেন, তিনি জানেন।

নটী : প্রভু, তা হলে তিনি স্বয়ং তুলে নিন যা আছে আমার।

উপালি : তাই নেবেন, তোমার পূজার ফুল। ঋতুরাজ বসন্ত যেমন করে পুষ্পবনের আত্মদানকে আপনিই জাগিয়ে তোলেন। তোমার সেইদিন এসেছে আমি তোমাকে জানিয়ে গেলুম। তুমি ভাগ্যবতী।

নটী : আমি অপেক্ষা করে থাকব। [ *প্রস্থান*

*রাজকন্যাদের প্রবেশ*

প্রভু, ভিক্ষা নিয়ে যান। ফিরে যাবেন না, ফিরে যাবেন না। এ কী হল? চলে গেলেন?

রত্নাবলী : ভয় কী তোমাদের বাসবী? ভিক্ষা নেবার লোকের অভাব নেই—ভিক্ষা দেবার লোকই কম।

নন্দা : না রত্না, ভিক্ষা নেবার লোককেই সাধনা করে খুঁজে পেতে হয়। আজকের দিন ব্যর্থ হল। [*প্রস্থান*

## প্রথম অঙ্ক

*মগধপ্রাসাদ কুঞ্জবনে*

*মহারানী লোকেশ্বরী, ভিক্ষুণী উৎপলাপর্ণা*

লোকেশ্বরী : মহারাজ বিম্বিসার আজ আমাকে স্মরণ করেছেন?

ভিক্ষুণী : হাঁ।

লোকেশ্বরী : আজ তাঁর অশোকচৈত্যে পূজা-আয়োজনের দিন— সেইজন্যেই বুঝি?

ভিক্ষুণী : আজ বসন্তপূর্ণিমা।

লোকেশ্বরী : পূজা? কার পূজা?

ভিক্ষুণী : আজ ভগবান বুদ্ধের জন্মোৎসব—তাঁর উদ্দেশে পূজা।

লোকেশ্বরী : আর্যপুত্রকে বোলো গিয়ে আমার সব পূজা নিঃশেষে চুকিয়ে দিয়েছি। কেউ বা ফুল দেয় দীপ দেয়—আমি আমার সংসার শূন্য করে দিয়েছি।

ভিক্ষুণী : কী বলছ মহারানী?

লোকেশ্বরী : আমার একমাত্র ছেলে, চিত্র—রাজপুত্র আমার—তাকে ভুলিয়ে নিয়ে গেল ভিক্ষু করে। তবু বলে পূজা দাও। লতার মূল কেটে দিলে তবু চায় ফুলের মঞ্জরী।

ভিক্ষুণী : যাকে দিয়েছ তাকে হারাও নি। কোলে যাকে পেয়েছিলে আজ বিশ্বে তাকেই পেয়েছ।

লোকেশ্বরী : নারী, তোমার ছেলে আছে?

ভিক্ষুণী : না।

লোকেশ্বরী : কোনোদিন ছিল?

ভিক্ষুণী : না, আমি প্রথমবয়সেই বিধবা।

লোকেশ্বরী : তা হলে চুপ করো। যে কথা জান না সে কথা বোলো না।

ভিক্ষুণী : মহারাণী, সত্যধর্মকে তুমিই তো রাজান্তঃপুরে সকলের প্রথমে আহ্বান করে এনেছিলে। তবে কেন আজ—

লোকেশ্বরী : আশ্চর্য—মনে আছে তো দেখি। ভেবেছিলেম সে কথা বুঝি তোমাদের





গুরু ভুলে গিয়েছেন। ভিক্ষু ধর্মরুচিকে ডাকিয়ে প্রতিদিন কল্যানপঞ্চবিংশতিকা পাঠ করিয়ে তবে জল গ্রহণ করেছি, একশো ভিক্ষুকে অন্ন দিয়ে তবে ভাঙত আমার উপবাস, প্রতিবৎসর বর্ষার শেষে সমস্ত সংঘকে ত্রিচীবর বস্ত্র দেওয়া ছিল আমার ব্রত। বুদ্ধের ধর্মবৈরী দেবদত্তের উপদেশে যেদিন এখানে সকলেরই মন টলমল, একা আমি অবিচলিত নিষ্ঠায় ভগবান তথাগতকে এই উদ্যানের অশোকতলায় বসিয়ে সকলকে ধর্মতত্ত্ব শুনিয়েছি। নিষ্ঠুর, অকৃতজ্ঞ, শেষে এই পুরস্কার আমারই! যে-মহিষীরা বিদ্বেষে জ্বলেছিল, আমার অন্নে বিষ মিশিয়েছে যারা, তাদের তো কিছুই হল না, তাদের ছেলেরা তো রাজভোগে আছে।

ভিক্ষুণী : সংসারের মূল্যে ধর্মের মূল্য নয় মহারানী। সোনার দাম আর আলোর দাম কি এক?

লোকেশ্বরী : যেদিন দেবদত্তের কাছে আত্মসমর্পণ করেছিলেন কুমার অজাতশত্রু, আমি নির্বোধ সেদিন হেসেছিলেম। ভেবেছিলেম ভাঙা ভেলায় এরা সমুদ্র পার হতে চায়। দেবদত্তের শক্তির জোরে পিতা থাকতেই রাজা হবেন এই ছিল তাঁর আশা। আমি নির্ভয়ে সগর্বে বললেম, দেবদত্তের চেয়েও যে-গুরুর পুণ্যের জোর বেশি তাঁর প্রসাদে অমঙ্গল কেটে যাবে। এত বিশ্বাস ছিল আমার। ভগবান বুদ্ধকে—শাক্যসিংহকে—আনিয়ে তাঁকে দিয়ে আর্যপুত্রকে আশীর্বাদ করালেম। তবু জয় হল কার?

ভিক্ষুণী : তোমারই। সেই জয়কে অন্তর থেকে বাইরে ফিরিয়ে দিয়ো না।

লোকেশ্বরী : আমারই!

ভিক্ষুণী : নয় তো কী! পুত্রের রাজ্যলোভ দেখে মহারাজ বিম্বিসাব স্বেচ্ছায় যেদিন সিংহাসন ছেড়ে দিতে পারলেন সেদিন তিনি যে রাজ্য জয় করেছিলেন—

লোকেশ্বরী : সে রাজ্য মুখের কথা, ক্ষত্রিয় রাজার পক্ষে সে বিদ্রূপ; আর আমার দিকে তাকাও দেখি। আমি আজ স্বামীসত্ত্বে বিধবা, পুত্রসত্ত্বে পুত্রহীনা, প্রাসাদের মাঝখানে থেকেও নির্বাসিতা। এটা তো মুখের কথা নয়। যারা তোমাদের ধর্ম কোনোদিন মানে নি তারা আজ আমাকে দেখে অবজ্ঞায় হেসে চলে যাচ্ছে। তোমরা যাঁকে বল শ্রীবজ্রসত্ত্ব, আজ কোথায় তিনি—পড়ুন-না তাঁর বজ্র এদের মাথায়।

ভিক্ষুণী : মহারানী, এর মধ্যে সত্য আছে কোথায়? এ তো ক্ষণকালের স্বপ্ন—যাক-না ওরা হেসে।

লোকেশ্বরী : স্বপ্ন বটে! তা এই স্বপ্নটা আমি চাই নে। আমি চাই অন্য স্বপ্নটা, যাকে বলে বিত্ত, যাকে বলে পুত্র, যাকে বলে মান। সেই স্বপ্নে বিকশিত হয়ে ঐ দিকে যাঁরা মাথা উঁচু করে বেড়াচ্ছেন, বলো-না তাঁদের গিয়ে। পুজো দিন-না তাঁরা।

ভিক্ষুণী : যাই তবে।

লোকেশ্বরী : যাও, কিন্তু আমার মতো নির্বোধ নয় ওরা। ওদের কিছুই হারাবে না, সবই থাকবে। ওরা তো বুদ্ধকে মানে নি, শাক্যসিংহের দয়া তো ওদের উপর পড়ে নি, তাই বেঁচে গেল, বেঁচে গেল ওরা। অমন স্তব্ধ হয়ে দাঁড়িয়ে আছ কেন? ধৈর্যের ভান করতে শিখেছ?

ভিক্ষুণী : কেমন করে বলব? এখনো ভিতরে ভিতরে ধৈর্য-ভঙ্গ হয়।

লোকেশ্বরী : ধৈর্য ভঙ্গ হয় তবু মনে মনে কেবল আমাদের ক্ষমাই করছ। তোমাদের এই নীরব স্পর্ধা অসহ্য। যাও।

*ভিক্ষুণীর প্রস্থানোদ্যম*

শোনো শোনো, ভিক্ষুণী। চিত্র কী-একটা নতুন নাম নিয়েছে।— জান তুমি?

ভিক্ষুণী : জানি, কুশলশীল।



লোকেশ্বরী : যে-নামে তার মা তাকে ডেকেছে সেটা আজ তার কাছে অশুচি! তাই ফেলে দিয়ে চলে গেল।

ভিক্ষুণী : মহারানী যদি ইচ্ছা কর তাঁকে একদিন তোমার কাছে আনতে পারি।

লোকেশ্বরী : আমি ইচ্ছা করতে যাবে কোন্ লজ্জায়। আর আজ তুমি আনবে তাকে আমাব কাছে যে প্রথম এনেছে তাকে এই পৃথিবীতে!

ভিক্ষুণী : তবে আদেশ করো আমি যাই।

লোকেশ্বরী : একটু থামো। তোমার সঙ্গে তার দেখা হয়?

ভিক্ষুণী : হয়।

লোকেশ্বরী : আচ্ছা, একবার নাহয় তাকে— যদি সে— না, থাক্।

ভিক্ষুণী : আমি তাঁকে বলব। হয়তো তাঁর সঙ্গে তোমার দেখা হবে।

[ *প্রস্থান*

লোকেশ্বরী : হয়তো, হয়তো, হয়তো! নাড়ীর রক্ত দিয়ে তাকে তো পালন করেছিলাম, তার মধ্যে 'হয়তো' ছিল না। এতদিনের সেই মাতৃঋণের দাবি আজ এই একটুখানি 'হয়তো'য় এসে ঠেকল। একেই বলে ধর্ম! মল্লিকা।—

*মল্লিকার প্রবেশ*

মল্লিকা : দেবী।

লোকেশ্বরী : কুমার, অজাতশত্রুর সংবাদ পেলে?

মল্লিকা : পেয়েছি। দেবদত্তকে আনতে গেছেন। এ রাজ্যে ত্রিরত্ন-পূজার কিছুই বাকি থাকবে না।

লোকেশ্বরী : ভীরু! রাজার সাহস নেই রাজত্ব করতে। বুদ্ধধর্মের কত যে শক্তি তার প্রমাণ তো আমার উপর দিয়ে হয়ে গেছে। তবু ঐ অপদার্থ দেবদত্তের আড়ালে না দাঁড়িয়ে এই মিথ্যাকে উপেক্ষা করতে ভরসা হল না।

মল্লিকা : মহারানী, যাদের অনেক আছে তাদেরই অনেক আশঙ্কা। উনি রাজ্যেশ্বর, তাই ভয়ে ভয়ে সকল শক্তির সঙ্গেই সন্ধির চেষ্টা। বুদ্ধশিষ্যের সমাদর যখন বেশি হয়ে যায় অমনি উনি দেবদত্ত-শিষ্যদের ডেকে এনে তাদের আরো বেশি সমাদর করেন। ভাগ্যকে দুই দিক থেকেই নিরাপদ করতে চান।

লোকেশ্বরী : আমার ভাগ্য একেবারে নিরাপদ। আমার কিছুই নেই, তাই মিথ্যাকে সহায় করবার দুর্বলবুদ্ধি ঘুচে গেছে।

মল্লিকা : দেবী, ভিক্ষুণী উৎপলপর্ণার মতোই তোমার এ কথা। তিনি বলেন লোকেশ্বরী মহারানী ভাগ্য ভালো, মিথ্যা যে-সব খোঁটায় মানুষকে বাঁধে, ভগবান মহাবোধির কৃপায় সেই-সব খোঁটাই তাঁর ভেঙে গেছে।

লোকেশ্বরী : দেখো ঐ-সব বানানো কথা শুনলে আমার রাগ ধরে। তোমাদের অতিনির্মল ফাঁকা সত্য নিয়ে তোমরা থাকো, আমার ঐ মাটিতে-মাখা খুঁটিকটা আমাকে ফিরিয়ে দাও। তা হলে আবার নাহয় অশোকচৈত্যে দীপ জ্বালব, একশো শ্রমণকে অন্ন দেব, ওদের যত মন্ত্র আছে সব একধার থেকে আবৃত্তি করিয়ে যাব। আর তা যদি না হয় তো আসুন দেবদত্ত, তা তিনি সাঁচ্চাই হোন আর ঝুঁটোই হোন আর ঝুঁটোই হোন। যাই, একবার প্রাসাদশিখরে গিয়ে দেখি গে এঁরা কত দূরে।

[ *উভয়ের প্রস্থান*





*বীণা হস্তে শ্রীমতীর প্রবেশ*

শ্রীমতী (লতাবিতানতলে আসন বিছাইয়া, দূরে চাহিয়া) সময় হল, এসো তোমরা।

আপন-মন গান

নিশীথে কী কয়ে গেল মনে
কী জানি কী জানি।
সে কি ঘুমে সে কি জাগরণে,
কী জানি কী জানি।

*মালতীর প্রবেশ*

মালতী : তুমি শ্রীমতী?

শ্রীমতী : হাঁ গো, কেন বলো তো।

মালতী : প্রতিহারী পাঠিয়ে দিলে তোমার কাছে গান শিখতে।

শ্রীমতী : প্রাসাদে তোমাকে তো পূর্বে কখনো দেখি নি।

মালতী : নতুন এসেছি গ্রাম থেকে, আমার নাম মালতী।

শ্রীমতী : কেন এলে বাছা? সেখানে কি দিন কাটছিল না? ছিলে পূজার ফুল, দেবতা ছিলেন খুশি; হবে ভোগের মালা, উপদেবতা হাসবে। ব্যর্থ তোমার বসন্ত। গান শিখতে এসেছ? এইটুকু তোমার আশা?

মালতী : সত্যি বলব? তার চেয়ে অনেক বড়ো আশা। বলতে সংকোচ হয়।

শ্রীমতী : ও, বুঝেছি। রাজরানী হবার দুরাশা। পূর্বজন্মে যদি অনেক দুষ্কৃতি করে থাক তো হতেও পার। বনের পাখি সোনার খাঁচা দেখে লোভ করে, যখন তার ডানায় চাপে দুষ্টবুদ্ধি। যাও, যাও, ফিরে যাও, এখনো সময় আছে।

মালতী : কী তুমি বলছ দিদি, ভালো বুঝতে পারছি নে।

শ্রীমতী : আমি বলছি—

*গান*

বাঁধন কেন ভূষণবেশে তোরে ভোলায়
হায় অভাগী!
মরণ কেন মোহন হেসে তোরে দোলায়,
হায় অভাগী!

মালতী : তুমি আমাকে কিছুই বোঝ নি। তবে স্পষ্ট করে বলি। শুনেছি একদিন ভগবান বুদ্ধ বসেছিলেন এই আরাম-বনে অশোকতলায়। মহারাজ বিম্বিসার সেইখানেই নাকি বেদী গড়ে দিয়েছেন।

শ্রীমতী : হাঁ সত্য।

মালতী : রাজবাড়ির মেয়েরা সন্ধ্যাবেলায় সেখানে পূজা দেন। আমার যদি সে অধিকার না থাকে আমি সেখানে ধূলা ঝাঁট দেব এই আশা করে এখানে গায়িকার দলে ভর্তি হয়েছি।

শ্রীমতী : এসো এসো বোন, ভালো হল। রাজকন্যাদের হাতে পূজার দীপে ধোঁওয়া দেয় বেশি, আলো দেয় কম। তোমার নির্মল হাতদুখানির জন্যে অপেক্ষা ছিল। কিন্তু এ কথা তোমাকে মনে করিয়ে দিলে কে?

মালতী : কেমন করে বলব দিদি। আজ বাতাসে বাতাসে যে আগুনের মতো কী এক



মন্ত্র লেগেছে! সেদিন আমার ভাই গেল চলে। তার বয়স আঠারো। হাত ধরে জিজ্ঞাসা করলেম, 'কোথায় যাচ্ছিস ভাই', সে বললে, 'খুঁজতে।'

শ্রীমতী : নদীর সব ঢেউকেই সমুদ্র আজ এক ডাকে ডেকেছে। পূর্ণচাঁদ উঠল।—এ কী। তোমার হাতে যে আংটি দেখি। কেমন লাগছে যে। স্বর্গের মন্দারকুঁড়ি তো ধুলোর দামে বিকিয়ে গেল না?

মালতী : তবে খুলে বলি—তুমি সব কথা বুঝবে।

শ্রীমতী : অনেক কেঁদে বোঝবার শক্তি হয়েছে।

মালতী : তিনি ধনী, আমরা দরিদ্র। দূর থেকে চুপ করে তাঁকে দেখেছি। একদিন নিজে এসে বললেন, 'মালতীকে আমার ভালো লাগে।' বাবা বললেন, 'মালতীর সৌভাগ্য।' সব আয়োজন সারা হল যেদিন এলেন তিনি দ্বারে। বরের বেশে নয় ভিক্ষুর বেশে। কাষায়বস্ত্র, হাতে দণ্ড। বললেন, 'যদি দেখা হয় তো মুক্তির পথে, এখানে নয়।'—দিদি, কিছু মনে কোরো না—এখনো চোখে জল আসছে, মন যে ছোটো।

শ্রীমতী : চোখের জল বয়ে যাক-না। মুক্তিপথের ধুলো ঐ জলে মরবে।

মালতী : প্রণাম করে বললেম, 'আমার তো বন্ধন ক্ষয় হয় নি। যে আংটি পরাবে কথা দিয়েছিলে, সেটি দিয়ে যাও।' এই সেই আংটি। ভগবানের আরতিতে এটি যেদিন আমার হাত থেকে তাঁর পায়ে খসে পড়বে সেইদিন মুক্তির পথে দেখা হবে।

শ্রীমতী : কত মেয়ে ঘর বেঁধেছিল, আজ তারা ঘর ভাঙল। কত মেয়ে চীবর পরে পথে বেরিয়েছে, কে জানে সে কি পথের টানে না পথিকের টানে! কতবার হাত জোড় করে মনে মনে প্রার্থনা করি—বলি, 'মহাপুরুষ, উদাসীন থেকো না। আজ ঘরে ঘরে নারীর চোখের জলে তুমিই বন্যা বইয়ে দিলে, তুমিই তাদের শান্তি দাও।' রাজবাড়ির মেয়েরা ঐ আসছেন।

*বাসবী নন্দা রত্নাবলী অজিতা মল্লিকা ভদ্রার প্রবেশ*

বাসবী : এ মেয়েটিকে কে! দেখি দেখি, চুল চূড়া করে বেঁধেছে, অলকে দিয়েছে জবা। নন্দা, দেখে যাও, আকন্দের মালা দিয়ে বেণী কী রকম উঁচু করে জড়িয়েছে। গলায় বুঝি কুঁচফলের হার? শ্রীমতী, এ কোথা থেকে এল?

শ্রীমতী : গ্রাম থেকে। ওর নাম মালতী :

রত্নাবলী : পেয়েছ একটি শিকার। ওকে শিষ্যা করবে বুঝি? আমাদের উদ্ধার করতে পারলে না এখন গ্রামের মেয়ে ধরে মুক্তির ব্যাবসা চালাবে!

শ্রীমতী : গ্রামের মেয়ের মুক্তির ভাবনা কী? ওখানে স্বর্গের হাতের কাজ ঢাকা পড়ে নি, না ধুলায়, না মনিমাণিক্যে; স্বর্গ তাই আপনি ওদের চিনে নেয়।

রত্নাবলী : স্বর্গে যদি না যাই সেও ভালো, কিন্তু তোমার উপদেশের জোরে যেতে চাই নে। গণেশের ইঁদুরের কৃপায় সিদ্ধিলাভ করতে আমার উৎসাহ নেই; বরঞ্চ যমরাজের মহিষটাকে মানতে রাজি আছি।

নন্দা : রত্না, তোমার বাহন তো তৈরিই আছে, লক্ষ্মীর পেঁচা। দেখো তো অজিতা, শ্রীমতীকে নিয়ে কেন বিদ্রূপ? ও তো উপদেশ দিতে আসে না।

বাসবী : ওর চুপ করে থাকাই তো রাশীকৃত উপদেশ। ঐ দেখো-না, চুপি চুপি হাসছে। ওটা কি উপদেশ হল না?

রত্নাবলী : মহৎ উপদেশ! অর্থাৎ কিনা, মধুরের দ্বারা কটুকে জয় করবে, হাস্যের দ্বারা ভাষ্যকে।





বাসবী : একটু ঝগড়া কর-না কেন, শ্রীমতী? এত মধুর কি সহ্য হয়! মানুষকে লজ্জা দেওয়ার চেয়ে মানুষকে রাগিয়ে দেওয়া যে ঢের ভালো।

শ্রীমতী : ভিতরে তেমন ভালো যদি হতেম বাইরে মন্দর ভান করলে সেটা গায়ে লাগত না। কলঙ্কের ভান করা চাঁদকেই শোভা পায়। কিন্তু অমাবস্যা! সে যদি মেঘের মুখোশ পরে!

অজিতা : ঐ দেখো, গ্রামের মেয়েটি অবাক হয়ে ভাবছে, রাজবাড়ির মেয়েগুলোর রসনায় রস নেই, কেবল ধারই আছে। কী তোমার নাম, ভুলে গেছি।

মালতী : মালতী :

অজিতা : কী ভাবছিলে বলো-না।

মালতী : দিদিকে ভালোবেসেছি, তাই ব্যথা লাগছিল।

অজিতা : আমরা যাকে ভালোবাসি তাকেই ব্যথা দেবার ছল করি। রাজবাড়ির অলংকারশাস্ত্রের এই নিয়ম। মনে রেখো।

ভদ্রা : মালতী, কী একটা কথা যেন বলতে যাচ্ছিলে? বলেই ফেলো-না। আমাদের তুমি কী ভাব জানতে ভারি কৌতূহল হয়।

মালতী : আমি বলতে চাচ্ছিলেম, 'হাঁ গা, তোমরা নিজের কথা শুনতেই এত ভালোবাস, গান শোনবার সময় বয়ে যায়।'

*সকলের উচ্চহাস্য*

বাসবী : হাঁ গা! হাঁ গা! রাজবাড়ির ব্যাকরণচঞ্চুকে ডাকো, তাঁর শিক্ষা সম্বোধনের শেষ পর্যন্ত পৌঁছয় নি।

রত্নাবলী : হাঁ গা বাসাবী! হাঁ গা রাজকুলমুকুটমণিমালিকা!

বাসবী : হাঁ গা রত্নাবলী! হাঁ গা ভুবনমোহনলাবণ্যকৌমুদী! ব্যাকরণের এ কী নতুন সম্পদ! সম্বোধনে হাঁ গা!

মালতী : দিদি, এঁরা কি আমার উপরে রাগ করেছেন?

নন্দা : ভয় নেই তোমার মালতী। দিগ্‌বালিকারা শিউলিবনে যখন শিল বৃষ্টি করে তখন রাগ ক'রে করে না, তাদের আদর করবার প্রথাই ঐ।

অজিতা : ঐ দেখো, শ্রীমতী মনে মনেই গান গেয়ে যাচ্ছে। আমাদের কথা ওর কানেই পৌঁচচ্ছে না। শ্রীমতী, গলা ছেড়ে গাও-না, আমরাও যোগ দেব।

*শ্রীমতীর গান*

নিশীথে কী কয়ে গেল মনে,
কী জানি, কী জানি।
সে কি ঘুমে সে কি জাগরণে
কী জানি, কী জানি!
নানা কাজে নানা মতে
ফিরি ঘরে, ফিরি পথে—
সে কথা কি অগোচরে বাজে ক্ষণে ক্ষণে
কী জানি, কী জানি!
সে কথা কি অকারণে ব্যাথিছে হৃদয়—
একি ভয়, একি জয়।



সে কথা কি কানে কানে বারে বারে কয়
'আর নয়, আর নয়।'
সে কথা কি নানা সুরে
বলে মোরে, 'চলো দূরে'—
সে কি বাজে বুকে মম, বাজে কি গগনে,
কী জানি, কী জানি!

বাসবী : মালতী, তোমার চোখে যে জল ভরে এল। এ গানের মধ্যে কী বুঝলে বলো তো।

মালতী : শ্রীমতী ডাক শুনেছে।

বাসবী : কার ডাক?

মালতী : যার ডাকে আমার ভাই গেল চলে। যার ডাকে আমার—

বাসবী : কে, কে তোমার?

শ্রীমতী : মালতী, বোন আমার, চুপ, আর বলিস নে। চোখ মুছে ফেল্, এ কাঁদবার জায়গা নয়।

বাসবী : শ্রীমতী, ওকে বাধা দিলে কেন? তুমি কি মনে ভাব আমরা কেবল হাসতেই জানি?

ভদ্রা। আমরা কি একেবারেই জানি নে হাসি কোন্ জায়গায় নাগাল পায় না?

মালতী : রাজকুমারী, আজ তো বাসাতে বাতাসে কথা চলছে, তোমরা শোন নি?

নন্দা : সকালের আলোতে পদ্মের পাপড়ি ফুলে যায়, কিন্তু রাজপ্রাসাদে দেয়াল তো খোলে না।

*লোকেশ্বরীর প্রবেশ। সকলের প্রণাম*

লোকেশ্বরী : আমি সহ্য করতে পারছি নে। ঐ শুনছ না রাস্তায় রাস্তায় স্তবের ধ্বনি— ওঁ নমো বুদ্ধায় গুরবে, নমঃ সংঘায় মহত্তমায়। শুনলে এখনো আমার বুকের ভিতর দুলে ওঠে।

(কানে হাত দিয়া) আজই থামিয়ে দেওয়া চাই। এখনই! এখনই!

মল্লিকা : দেবী, শান্ত হোন।

লোকেশ্বরী : শান্ত হব কিসে? কোন্ মন্ত্রে শান্ত করবে? সেই, নমঃ পরমশান্তায় মহাকারুণিকায়—এ মন্ত্র আর নয়, আর নয়। আমার মন্ত্র, নমো বজ্রক্রোধডাকিন্যৈ, নমঃ শ্রীবজ্রমহাকালায়। অস্ত্র দিয়ে আগুন দিয়ে রক্ত দিয়ে জগতে শান্তি আসবে। নইলে মার কোল ছেড়ে ছেলে চলে যাবে, সিংহাসন থেকে রাজমহিমা জীর্ণপত্রের মতো খসে খসে পড়বে।— তোমরা কুমারীরা এখানে কী করছ?

রত্নাবলী : (হাসিয়া) অপেক্ষা করিছ উদ্ধারের। মলিন মনকে নির্মল করে এই শ্রীমতীর শিষ্যা হবার পথে একটু একটু করে এগোচ্ছি।

বাসবী : অশ্রাব্য তোমার এই অত্যুক্তি।

লোকেশ্বরী : এই নটীর শিষ্যা! শেষকালে তাই ঘটাবে, সেই ধর্মই এসেছে। পতিতা আসবে পরিত্রাণের উপদেশ নিয়ে! শ্রীমতী বুঝি আজ সাধ্বী হয়ে উঠেছে? যেদিন ভগবান বুদ্ধ অশোকবনে এসেছিলেন রাজপুরীর সকলেই তাঁকে দেখতে এল, একেও দয়া করে ডাকতে পাঠিয়েছিলেম। পাপিষ্ঠা এলই না। তবু আজ নাকি ভিক্ষু উপালি রাজবাড়িতে একমাত্র ওর হাতেই ভিক্ষা নিতে আসে, রাজকুমারীদের এড়িয়ে যায়। মূঢ়ে, রাজবংশের





মেয়ে হয়ে তোরা এই ধর্মকে অভ্যর্থনা করতে বসেছিস, উচ্চ আসনকে ধুলায় টেনে ফেলবার এই ধর্ম। যেখানে রাজার প্রভাব ছিল সেখানে ভিক্ষুর প্রভাব হবে—একে ধর্ম বলিস তোরা আত্মঘাতিনীরা? উপালি তোকে কী মন্ত্র দিয়েছে উচ্চাবণ কর্ দেখি নটী : দেখি কতবড়ো সাহস। পাপরসনায় পক্ষাঘাত হবে না?

শ্রীমতী : (করজোড়ে, উঠিয়া দাঁড়াইয়া)

ওঁ নমো বুদ্ধায় গুরবে
নমো ধর্মায় তারিণে
নমঃ সংঘায় মহত্তমায় নমঃ।

লোকেশ্বরী . ওঁ নমো বুদ্ধায় গুরবে— থাক্ থাক্, থাম্ থাম্।

শ্রীমতী . মদ্ধিতায় অনাথায় অনুকম্পায় যে বিভো—

লোকেশ্বরী (বক্ষে করাঘাত করিয়া) ওরে অনাথা, অনাথা! শ্রীমতী, একবার বলো তো, মহাকারুণিকো নাথো—

*উভয়ে আবৃত্তি*

মহাকারুণিকো নাথো হিতায় সব্বপাণিনং
পূরেত্বা পারমী সব্বা পত্তো সম্বোধিমুত্তমম্।

লোকেশ্বরী : হয়েছে, হয়েছে, থাক্ আর নয়। নমো বজ্রক্রোধডাকিন্যৈ!

*অনুচরীর প্রবেশ*

অনুচরী : মহারানী, এই দিকে আসুন নিভৃতে।

(জনান্তিকে) রাজকুমার চিত্র এসেছেন জননীর সঙ্গে সাক্ষাৎ করতে।

লোকেশ্বরী : কে বলে ধর্ম মিথ্যা! পুণ্যমন্ত্রের যেমনি উচ্চারণ অমনি গেল অমঙ্গল। ওরে বিশ্বাসহীনারা, তোরা আমার দুঃখ দেখে মনে মনে হেসেছিল। মহাকারুণিকো নাথো —তাঁব করুণার কতবড়ো শক্তি। পাথর গলে যায় আমি তোদের সবাইকে বলে যাচ্ছি, পাব আবাব পুত্রকে, পাব আবার সিংহাসন। যারা ভগবানকে অপমান করেছে দেখব তাদের দর্প কতদিন থাকে।

*বুদ্ধং সবণং গচ্ছামি*
ধর্ম্মং সরণং গচ্ছামি
সংঘং সরণং গচ্ছামি। [ বলিতে বলিতে অনুচরীসহ প্রস্থান

রত্নাবলী : মল্লিকা, হাওয়া আবার কোন্ দিক থেকে বইল?

মল্লিকা : আজকাল আকাশ জুড়ে এ-যে পাগলামির হাওয়া, এর কি গতির স্থিরতা আছে? হঠাৎ কাকে কোন্ দিকে নিয়ে যায় কেউ বলতে পারে না। সেই যে কলন্দক আজ চল্লিশ বছর জুয়ো খেলে কাটাবে, সে হঠাৎ শুনি নাকি ওদের অর্হৎ হয়ে উঠেছে। আবার নন্দিবর্ধন, যজ্ঞে যে সর্বস্ব দিতে পণ করলে আজ ব্রাহ্মণ দেখলে সে মারতে যায়।

রত্নাবলী : তা হলে রাজকুমার চিত্র ফিরে এলেন।

মল্লিকা : দেখো-না শেষ পর্যন্ত কী হয়।

মালতী : ভগবান দয়াবতার যেদিন এখানে এসেছিলেন সেদিন শ্রীমতীদিদি, তাঁকে দেখতে যাও নি একি সত্য?

শ্রীমতী : সত্য তাঁকে দেখা দেওয়াই যে পূজা দেওয়া। আমি মলিন, আমার মধ্যে তো নৈবেদ্য প্রস্তুত ছিল না।

মালতী : হায় হায়, তবে কী হল দিদি?

শ্রীমতী। অত সহজে তাঁর কাছে গেলে যে যাওয়া ব্যর্থ হয়। তাঁকে কি চেয়ে দেখলেই দেখি, তাঁর কথা কানে শুনলেই কি শোনা যায়?

রত্নাবলী : ইস্ এটা আমাদের 'পরে কটাক্ষপাত হল। একটু প্রশ্রয়ের হাওয়াতেই নটীর সৌজন্যের আবরণ উড়ে যায়।

শ্রীমতী : কৃত্রিম সৌজন্যের দিন আমার গেছে। মিথ্যা স্তব করব না, স্পষ্টই বলব, তোমাদের চোখ যাঁকে দেখেছে তোমরা তাঁকে দেখ নি।

রত্নাবলী : বাসবী, ভদ্রা, এই নটীর স্পর্ধা সহ্য করছ কেমন করে!

বাসবী : বাহির থেকে সত্যকে সদি সহ্য করতে না পারি তা হলে ভিতর থেকে মিথ্যাকে সহ্য করতে হবে। শ্রীমতী আর-একবার গাও তো তোমার মন্ত্রটি, আমার মনের কাঁটাগুলোর ধার খয়ে যাক।

শ্রীমতী :

ওঁ নমো বুদ্ধায় গুরবে
নমো ধর্মায় তারিণে
নমঃ সংঘায় মহত্তমায় নমঃ।

নন্দা : ভগবানকে দেখতে গিয়েছিলেন আমরা, ভগবান নিজে এসে দেখা দিয়েছেন শ্রীমতীকে ওর অন্তরের মধ্যে।

রত্নাবলী : বিনয় ভুলেছ নটী! এ কথার প্রতিবাদ করবে না?

শ্রীমতী : কেন করব রাজকুমারী? তিনি যদি আমারও অন্তরে পা রাখেন তাতে কি আমার গৌরব, না তাঁরই?

বাসবী : থাক্ থাক্? মুখের কথায় কথা বেড়ে যায়। তুমি গান গাও।

*শ্রীমতীর গান*

তুমি কি এসেছ মোর দ্বারে
খুঁজিতে আমার আপনারে?
তোমারি যে ডাকে
কুসুম গোপন হতে বাহিরায় নগ্ন শাখে শাখে,
সেই ডাকে ডাকো আজি তারে।
তোমারি সে-ডাকে বাধা ভোলে
শ্যামল গোপন প্রাণ ধূলি-অবগুণ্ঠন খোলে।
সে-ডাকে তোমারি
সহসা নবীন উষা আসে হাতে আলোকের ঝারি,
দেয় সাড়া ঘন অন্ধকারে।

নেপথ্যে : ওঁ নমো রত্নত্রয়ায় বোধিসত্ত্বায় মহাসত্ত্বায় মহাকারুণিকায়!

*উৎপলপর্ণার প্রবেশ*

সকলে : ভগবতী, নমস্কার!

ভিক্ষুণী :

ভবতু সব্বমঙ্গললং রক্খন্তু সব্বদেবতা।
সব্ববুদ্ধানুভাবেন সদা সোত্থী ভবন্তু তে।।





শ্রীমতী · কী আদেশ!

ভিক্ষুণী : আজ বসন্তপূর্ণিমায় ভগবান বোধিসত্ত্বের জন্মোৎসব। অশোকবনে তাঁর আসনে পূজা-নিবেদনের ভার শ্রীমতী উপর।

রত্নাবলী : বোধ হয় ভুল শুনলেম। কোন্ শ্রীমতীর কথা বলছেন?

ভিক্ষুণী : এই যে, এই শ্রীমতী :

রত্নাবলী : রাজবাড়ির এই নটী?

ভিক্ষুণী : হাঁ, এই নটী :

রত্নাবলী : স্থবিরদের কাছে উপদেশ নিয়েছেন?

ভিক্ষুণী : তাঁদের এই আদেশ।

রত্নাবলী : কে তাঁরা? নাম শুনি।

ভিক্ষুণী : একজন তো উপালি :

রত্নাবলী : উপালি তো নাপিত।

ভিক্ষুণী : সুনন্দও বলেছেন।

রত্নাবলী : তিনি গোয়ালার ছেলে।

ভিক্ষুণী : সুনীতেরও এই আদেশ।

রত্নাবলী : তিনি নাকি জাতিতে পুক্কুস।

ভিক্ষুণী : রাজকুমারী, এঁরা জাতিতে সকলেই এক। এঁদের আভিজাত্যের সংবাদ তুমি জান না।

রত্নাবলী : নিশ্চয় জানি নে। বোধ হয় এই নটী জানে। বোধ হয় এর সঙ্গে জাতিতে বিশেষ প্রভেদ নেই। নইলে এত মমতা কেন?

ভিক্ষুণী : সে কথা সত্য রাজপিতা বিম্বিসার রাজগৃহ-নগরীর নির্জনবাস থেকে স্বয়ং আজ এসে ব্রতপালন করবেন। তাঁকে সংবর্ধনা করে আনি গে।

অজিতা : কোথায় চলেছ শ্রীমতী?

শ্রীমতী : অশোকবনের আসনবেদী ধৌত করতে যাব।

মালতী : দিদি আমাকে সঙ্গে নিয়ো।

নন্দা : আমিও যাব।

অজিতা : ভাবছি গেলে হয়।

বাসবী : আমিও দেখি গে, তোমাদের অনুষ্ঠানটা কিরকম।

রত্নাবলী : কী শোভা! শ্রীমতী করবে পূজার উদ্‌যোগ, তোমরা পরিচারিকার দল করবে চামরবীজন!

বাসবী : আর, এখানে থেকে তুমি অভিশাপের উষ্ণ নিশ্বাস ফেলবে। তাতে অশোকবনও দগ্ধ হবে না, শ্রীমতীর শান্তিও থাকবে অক্ষুণ্ণ।

*রত্নাবলী ও মল্লিকা ব্যতীত আর-সকলের প্রস্থান*

রত্নাবলী : সইবে না! সইবে না। এ একেবারে সমস্তর বিরুদ্ধ। মল্লিকা, পুরুষ হয়ে জন্মালুম না কেন! এই কঙ্কণপরা হাতের 'পরে ধিক্‌কার হয়। যদি থাকত তলোয়ার! তুমিও তো মল্লিকা সমস্তক্ষণ চুপ করে বসে ছিলে, একটি কথাও কও নি। তুমিও কি ঐ নটীর পরিচারিকার পদ কামনা কর?



মল্লিকা : করলেও পাব না। নটী আমাকে খুব চেনে।

রত্নাবলী : চুপ করে সহ্য কর কী করে বুঝতে পারি নে। ধৈর্য নিরুপায় ইতর লোকের অস্ত্র, রাজার মেয়েদের না।

মল্লিকা : আমি জানি প্রতিকার আসন্ন, তাই শক্তির অপব্যয় করি নে।

রত্নাবলী : নিশ্চিত জান?

মল্লিকা : নিশ্চিত।

রত্নাবলী : গোপন কথা যদি হয় বোলো না। কেবল এইটুকু জানতে চাই ঐ নটী কি আজ সন্ধ্যাবেলায় পূজা করবে আর রাজকন্যারা জোড়হাতে দাঁড়িয়ে থাকবে?

মল্লিকা : না কিছুতেই না। আমি কথা দিচ্ছি।

রত্নাবলী : রাজগৃহলক্ষ্মী তোমার বাণীকে সার্থক করুন।

## দ্বিতীয় অঙ্ক

*রাজোদ্যান*

*লোকেশ্বরী ও মল্লিকা*

মল্লিকা : পুত্রের সঙ্গে তো দেখা হল মহারানী। তবে এখনো কেন—

লোকেশ্ববা : পুত্রের সঙ্গে? পুত্র কোথায়? এ যে মৃত্যুর চেয়ে বেশি। আগে বুঝতে পারি নি।

মল্লিকা : এমন কথা কেন বলছেন।

লোকেশ্বরী : পুত্র যখন অপুত্র হয়ে মার কাছে আসে তার মতো দুঃখ আর নেই। কিরকম করে সে চাইলে আমার দিকে! তার মা একেবারে লুপ্ত হয়ে গেছে—কোথাও কোনো তার চিহ্নও নেই। নিজের এতবড়ো নিঃশেষে সর্বনাশ কল্পনাও করতে পারতুম না।

মল্লিকা : রক্তমাংসের জন্মকে সম্পূর্ণ ঘুচিয়ে ফেলে এঁরা যে নির্মল নূতন জন্ম লাভ করেন।

লোকেশ্বরী : হায় রে রক্তমাংস! হায় রে অসহ্য ক্ষুধা, অসহ্য বেদনা! রক্তমাংসের তপস্যা এদের এই শূন্যের তপস্যার চেয়ে কি কিছুমাত্র কম!

মল্লিকা : কিন্তু যাই বল দেবী, তাঁকে দেখলেম—সে কী রূপ! আলো দিয়ে ধোওয়া যেন দেবমূর্তিখানি।

লোকেশ্বরী : ঐ রূপ নিয়ে তার মাকে সে লজ্জা দিয়ে গেল! যে মায়ের প্রাণ আমার নাড়ীতে, যে মায়ের স্নেহ আমার হৃদয়ে, তাকে ঐ রূপ ধিক্কার দিলে! যে জন্ম তাকে দিয়েছি আমি, সে জন্মের সঙ্গে তার এ জন্মের কেবল যে বিচ্ছেদ তা নয়, বিরোধ। দেখ্ মল্লিকা, আজ খুব স্পষ্ট করে বুঝতে পারলেম এ ধর্ম পুরুষের তৈরি। এ ধর্মে মা ছেলের পক্ষে অনাবশ্যক; স্ত্রীকে স্বামীর প্রয়োজন নেই। যারা না পুত্র, না স্বামী, না ভাই, সেই-সব ঘরছাড়াদের একটুখানি ভিক্ষা দেবার জন্যে সমস্ত প্রাণকে শুকিয়ে ফেলে আমরা শূন্য ঘরে পড়ে থাকব! মল্লিকা, এই পুরুষের ধর্ম আমাদের মেরেছে, আমরাও একে মারব।

মল্লিকা : কিন্তু দেবী, দেখ নি? মেয়েরাই যে দলে দলে চলেছে বুদ্ধকে পূজা দেবার জন্যে।

লোকেশ্বরী : মূঢ় ওরা, ভক্তি করবার ক্ষুধার ওদের অন্ত নেই। যা ওদের সব চেয়ে





মারে তাকেই ওরা সব চেয়ে বেশি করে দেয়। এই মোহকে আমি প্রশ্রয় দিই নে।

মল্লিকা : মুখে বলছ মহারানী, নিশ্চয় জানি, তোমার ঐ পুত্র আজ তোমার সেবাকক্ষের দ্বারা দিয়ে বেরিয়ে এসে তোমার পূজাকক্ষের দ্বার দিয়ে ভিতরে প্রবেশ করেছে। তোমার মানব-পুত্র কোল থেকে নেমে আজ দেবতা-পুত্র হয়ে তোমার হৃদয়ের পূজাবেদীতে চড়ে বসেছে।

লোকেশ্বরী : চুপ চুপ! বলিস নে! আমি হাত জোড় করে তাকে অনুরোধ করলেম; বললেম, 'একরাত্রির জন্যে তোমার মাতার ঘরে থেকে যাও।' সে বললে, 'আমার মাতার ঘরের উপরে ছাদ নেই—আছে আকাশ।' মল্লিকা, যদি মা হতিস তো বুঝতিস কত বড়ো কঠিন কথা! বজ্র দেবতার হাতের কিন্তু সে তো বজ্র। বুক বিদীর্ণ হয়ে যায় নি! সেই বিদীর্ণ বুকের ছিদ্রের ভিতর দিয়ে ঐ-যে রাস্তার শ্রমণদের গর্জন আমার পাঁজরগুলোর ভিতরে প্রতিধ্বনিত হয়ে বেড়াচ্ছে—বুদ্ধং সরণং গচ্ছামি, ধম্মং সরণং গচ্ছামি, সংঘং সরণং গচ্ছামি।

মল্লিকা : একি মহারানী, মন্ত্রোচ্চারণের সঙ্গে সঙ্গে আজও আপনি যে নমস্কার করেন।

লোকেশ্বরী : ঐ তো বিপদ। মল্লিকা, দুর্বলের ধর্ম মানুষকে দুর্বল করে। দুর্বল করাই এই ধর্মের উদ্দেশ্য। যত উঁচু মাথাকে সব হেঁট করে দেবে। ব্রাহ্মণকে বলবে সেবা করো, ক্ষত্রিয়কে বলবে ভিক্ষা করো। এই ধর্মের বিষ অনেকদিন স্বেচ্ছায় নিজের রক্তের মধ্যে পালন করেছি। সেইজন্যে আজ আমিই একে সব চেয়ে ভয় করি। ঐ কে আসছে?

মল্লিকা : রাজকুমারী বাসবী। পূজাস্থলে যাবার জন্যে প্রস্তুত হয়ে এসেছেন।

*বাসবীর প্রবেশ*

লোকেশ্বরী : পূজায় চলেছ?

বাসবী : হাঁ।

লোকেশ্বরী : তোমাদের তো বয়স হয়েছে?

বাসবী : আমাদের ব্যবহারে তার কি কোনো বৈলক্ষণ্য দেখছেন?

লোকেশ্বরী : শিশু! তোমরা নাকি বলে বেড়াচ্ছ, অহিংসা পরমো ধর্মঃ!

বাসবী : আমাদের চেয়ে যাঁদের বয়স অনেক বেশি তাঁরাই বলে বেড়াচ্ছেন, আমরা তো কেবল মুখে আবৃত্তি করি মাত্র।

লোকেশ্বরী : নির্বোধকে কেমন করে বোঝাব অহিংসা ইতরের ধর্ম। হিংসা ক্ষত্রিয়ের বিশাল বাহুতে মাণিক্যের অঙ্গদ, নিষ্ঠুর তেজে দীপ্যমান।

বাসবী : শক্তির কি কোমল রূপ নেই?

লোকেশ্বরী : আছে, যখন সে ডোবায়। যখন সে দৃঢ় করে বাঁধে তখন না। পর্বতকে সৃষ্টিকর্তা নির্দয় পাথর দিয়ে গড়েছেন, পাঁক দিয়ে নয়। তোমাদের গুরুর কৃপায় উপর থেকে নীচে পর্যন্ত সবই কি হবে পাঁক? রাজবাড়িতে মানুষ হয়েও এই কথাটা মানতে ঘৃণা হয় না? চুপ করে রইলে যে?

বাসবী : ভেবে দেখছি, মহারানী।

লোকেশ্বরী : ভাববার কী আছে। চোখের সামনে দেখলে তো রাজপুত্র একমুহূর্তে রাজা হতে ভুলে গেল! বলে গেল চরাচরকে দয়া করবার সাধনা করব! শোন নি, বাসবী?

বাসবী : শুনেছি।

লোকেশ্বরী : তা হলে নির্দয়তা করবার গুরুতর কাজ গ্রহণ করবে কে? কেউ যদি না করে তবে বীরভোগ্যা বসুন্ধরার কী হবে গতি? যত-সব মাথা-হেঁট-করা উপবাসজীর্ণ



ক্ষীণকণ্ঠ মন্দাগ্নিম্লান নির্জীবের হাতে তার দুর্গতির কি সীমা থাকবে? তোরা ক্ষত্রিয়ের মেয়ে, কথাটা তোদের কাছে এত নতুন ঠেকছে কেন বাসবী।

বাসবী : এই পুরানো কথাটা হঠাৎ আজ যেন একদিনে ঢাকা পড়ে গেছে, বসন্তে নিষ্পত্র কিংশুকের শাখা যেমন করে ফুলে ঢেকে যায়।

লোকেশ্বরী : কখনো কখনো বুদ্ধিভ্রংশ হয়ে পুরুষ আপন পৌরুষধর্ম ভুলে যায়, কিন্তু নারীরা যদি তাকে সেটা ভুলতে দেয় তা হলে মরণ যে সেই নারীর। মহালতার জন্যে কি মহাবৃক্ষের দরকার নেই। সব গাছই গুল্ম হয়ে গেলে কি তার পক্ষে ভালো? বল-না। মুখে যে উত্তর নেই!

বাসবী : মহাবৃক্ষ চাই বৈকি।

লোকেশ্বরী : কিন্তু, বনস্পতি নির্মূল করবার জন্যেই এসেছেন তোমাদের গুরু। তাও যে পরশুরামের মতো কুঠার হাতে করবেন এমন শক্তি নেই। কোমল শাস্ত্রবাক্যের পোকা তলায় তলায় লাগিয়ে দিয়ে মনুষ্যত্বের মজ্জাকে জীর্ণ করবেন, বিনা যুদ্ধে পৃথিবীকে নিঃক্ষত্রিয় করে দেবেন। তাঁদেরও কাজ সারা হবে আর তোমরা রাজার মেয়েরা মাথা মুড়িয়ে ভিক্ষাপাত্র হাতে পথে পথে ফিরবে! তার আগেই যেন মর, আমার এই আশীর্বাদ। কী ভাবছ? কথাটা মনে লাগছে না?

বাসবী : ভালো করে ভেবে দেখি।

লোকেশ্বরী : ভেবে দেখবার দরকার নেই, প্রমাণ দেখো। আর্যপুত্র বিম্বিসার, ক্ষত্রিয় রাজা, রাজত্ব তো তাঁর ভোগের জিনিস নয়, তাতেই তাঁর ধর্মসাধনা। কিন্তু কোন্ মরুর ধর্ম কানে মন্ত্র দিলে অমনি কত সহজেই রাজত্ব থেকে তিনি খসে পড়লেন—অস্ত্র হাতে না, রণক্ষেত্রে না, মৃত্যুর মুখে না। বাসবী, একদিন তুমিও রাজার মহিষী হবে এ আশা ত্যাগ করেছ?

বাসবী : কেন ত্যাগ করব?

লোকেশ্বরী : তা হলে জিজ্ঞাসা করি দয়া-মন্ত্রের হাওয়ায় যে রাজা সিংহাসনের উপর কেবল টলমল করে, রাজদণ্ড যার হাতে শিথিল, জয়তিলক যার ললাটে ম্লান, তাকে শ্রদ্ধা করে বরণ করতে পারবে?

বাসবী : না।

লোকেশ্বরী : আমার কথাটা বলি। মহারাজ বিম্বিসার সংবাদ পাঠিয়েছেন তিনি আজ আসবেন। তাঁর ইচ্ছা আমি প্রস্তুত থাকি। তোমরা ভাবছ ওঁর জন্যে সাজব। সে-মানুষ রাজাও নয় ভিক্ষুও নয়, যে-মানুষ ভোগেও নেই ত্যাগেও নেই, তাকে অভ্যর্থনা! কখনো না। বাসবী, তোমাকে বার বার বলছি, এই পৌরুষহীন আত্মাবমাননার ধর্মকে কিছুতে স্বীকার কোরো না।

মল্লিকা : রাজকুমারী, কোথায় চলেছ?

বাসবী : ঘরে।

মল্লিকা : এদিকে নটী যে প্রস্তুত হয়ে এল।

বাসবী : থাক্ থাক্।

[ *প্রস্থান*

মল্লিকা : মহারানী, শুনতে পাচ্ছ?

লোকেশ্বরী : শুনছি বৈকি। বিষম কোলাহল।

মল্লিকা : নিশ্চয় এঁরা এসে পড়েছেন।





লোকেশ্বরী : কিন্তু ঐ যে এখনো শুনছি, নমো—

মল্লিকা : সুর বদলেছে। 'নমো বুদ্ধায়' গর্জন আরো প্রবল হয়ে উঠেছে আঘাত পেয়েই। সঙ্গে সঙ্গে ঐ শোনো— 'নমঃ পিনাকহস্তায়'। আর ভয় নেই।

লোকেশ্বরী : ভাঙল রে ভাঙল! যখন সব ধুলো হয়ে যাবে তখন কে জানবে ওর মধ্যে আমার প্রাণ কতখানি দিয়েছিলেম! হায় রে, কত ভক্তি! মল্লিকা, ভাঙার কাজটা শীঘ্র হয়ে গেলে বাঁচি—ওর ভিতরটা যে আমার বুকের মধ্যে।

*রত্নাবলীর প্রবেশ*

রত্না, তুমিও চলেছ পূজায়?

রত্নাবলী : ভ্রমক্রমে পূজ্যকে পূজা না করতে পারি কিন্তু অপূজ্যকে পূজা করার অপরাধ আমার দ্বারা ঘটে না।

লোকেশ্বরী : তবে কোথায় যাচ্ছ?

রত্নাবলী : মহারানীর কাছেই এখানে এসেছি। আবেদন আছে।

লোকেশ্বরী : কী, বলো।

রত্নাবলী : ঐ নটী যদি এখানে পূজার অধিকার পায় তা হলে এই অশুচি রাজবাড়িতে বাস করতে পারব না।

লোকেশ্বরী : আশ্বাস দিচ্ছি আজ এ পূজা ঘটবে না।

রত্নাবলী : আজ না হোক কাল ঘটবে।

লোকেশ্বরী : ভয় নেই, কন্যা, পূজাকে সমূলে উচ্ছেদ করব।

রত্নাবলী : যে অপমান সহ্য করেছি তাতেও তার প্রতিকার হবে না।

লোকেশ্বরী : তুমি রাজার কাছে অভিযোগ করলে নটীর নির্বাসন, এমন-কি, প্রাণদণ্ডও হতে পারে।

রত্নাবলী : তাতে ওর গৌরব বাড়িয়ে দেওয়া হবে।

লোকেশ্বরী : তবে তোমার কী ইচ্ছা?

রত্নাবলী : ও যেখানে পূজারিনী হয়ে পূজা করতে যাচ্ছিল সেখানেই ওকে নটী হয়ে নাচতে হবে। মল্লিকা, চুপ করে রইলে যে। তুমি কী বল?

মল্লিকা : প্রস্তাবটা কৌতুকজনক।

লোকেশ্বরী : আমার মন সায় দিচ্ছে না রত্না।

রত্নাবলী : ঐ নটীর 'পরে মহারানীর এখনো দয়া আছে দেখছি।

লোকেশ্বরী : দয়া! কুকুর দিয়ে ওর মাংস ছিঁড়ে খাওয়াতে পারি। আমার দয়া! অনেকদিন ওখানে নিজের হাতে পূজা দিয়েছি। পূজার বেদী ভেঙে পড়বে সেও সইতে পারি। কিন্তু রাজরানীর পূজার আসনে আজ নটীর চরণাঘাত!

রত্নাবলী : প্রগল্‌ভতা মাপ করবেন। ঐটুকু ব্যথাকে যদি প্রশ্রয় দেন তবে ঐ ব্যথার উপরেই ভাঙা পূজার বেদী বারে বারে গড়ে উঠবে।

লোকেশ্বরী : সে ভয় মনে একেবারে নেই তা নয়।

রত্নাবলী : মোহে পড়ে যে-মিথ্যাকে মান দিয়েছিলেন তাকে দূরে সরিয়ে দিলেই মোহ কাটে না। সেই মিথ্যাকে অপমান করুন তবে মুক্তি পাবেন।

লোকেশ্বরী : মল্লিকা, ঐ শোনো। উদ্যানের উত্তর দিক থেকে শব্দ আসছে। ভেঙে ফেললে, সব ভেঙে ফেললে! ওঁ নমো— যাক যাক ভেঙে যাক।

রত্নাবলী : চলো-না, মহারানী, দেখে আসি গে।



লোকেশ্বরী : যাব যাব, কিন্তু এখনো না।
রত্নাবলী : আমি দেখে আসি গে!

[ *প্রস্থান*

লোকেশ্বরী : মল্লিকা, বাঁধন ছিঁড়তে বড়ো বাজে।
মল্লিকা : তোমার চোখ দিয়ে যে জল পড়ছে!
লোকেশ্বরী : ঐ শোনো-না, 'জয় কালী করালী'—অন্য ধ্বনিটা ক্ষীণ হয়ে এল, এ আমি সইতে পারছি নে।

মল্লিকা : বুদ্ধের ধর্মকে নির্বাসিত করলে আবার ফিরে আসবে; অন্য ধর্ম দিয়ে চাপা না দিলে শান্তি নেই। দেবদত্তের কাছে যখন নূতন মন্ত্র নেবে তখনই সান্ত্বনা পাবে।

লোকেশ্বরী : ছি ছি, বোলো না, বোলো না, মুখে এনো না। দেবদত্ত ক্রূর সর্প, নরকের কীট। যখন অহিংসাব্রত নিয়েছিলেম তখনো মনে মনে তাকে প্রতিদিন দগ্ধ করেছি, বিদ্ধ করেছি। আর আজ! যে আসনে আমার সেই পরমনির্মল জ্যোতির্ভাসিত মহাগুরুকে নিজে এনে বসিয়েছি তাঁর সেই আসনেই দেবদত্তকে ডেকে আনব! (জানু পাতিয়া) ক্ষমা করো প্রভু, ক্ষমা করো। দ্বারত্রয়েণ কৃতং সর্বং অপরাধং ক্ষমতু মে প্রভো :

(উঠিয়া) ভয় নেই, মল্লিকা, ভিতরে উপাসিকা আছে, সে ভিতরেই থাক্, বাইরে আছে নিষ্ঠুরা, আছে রাজকুলবধূ, তাকে কেউ পরাস্ত করতে পারবে না। মল্লিকা, আমার নির্জন ঘরে গিয়ে বসি গে, যখন ধুলার সমুদ্রে আমার এতকালের আরাধনার তরণী একেবারে ডুবে যাবে তখন আমাকে ডেকো।

[ *উভয়ের প্রস্থান*

*ধূপ দীপ গন্ধ মাল্য মঙ্গলঘট প্রভৃতি পূজোপকরণ লইয়া রাজবাটীর একদল নারীর প্রবেশ। পুষ্পপাত্রকে ঘিরিয়া সকলে*

বণ্ণ-গন্ধ-গুণোপেতং এতং কুসুমসন্ততিং
পূজয়ামি মুনিন্দস্‌স সিরি-পাদ-সরোরুহে।

*প্রণাম ও শঙ্খধ্বনি। ধূপপাত্রকে ঘিরিয়া*

গন্ধ-সম্ভার-যুত্তেন ধূপেনাহং সুগন্ধিনা
পূজয়ে পূজনেয্যন্ত্যং পূজাভাজনমুত্তমং।

*শঙ্খধ্বনি ও প্রণাম*

*শ্রীমতী প্রদীপের থালা ঘেরিয়া*

ঘনসারপ্পদিত্তেন দীপেন তমধংসিনা
তিলোকদীপং সম্বুদ্ধং পূজয়ামি তমোনুদং।

*শঙ্খধ্বনি ও প্রণাম। আহার্য নৈবেদ্য ঘেরিয়া*

অধিবাসে তু নো ভন্তে ভোজনং পরিকপ্পিতং
অনুকম্পং উপাদায় পতিগণ্‌ হাতুমমুত্তমং।





*শঙ্খধ্বনি ও প্রণাম। জানু পাতিয়া*

যো সন্নিসিন্নো বরবোধিমূলে
মারস্‌স সনং মহতিং বিজেত্বা
সম্বোধি মাগচ্ছি অনন্তঞ্‌ঞানো
লোকুত্তমো তং পণমামি বুদ্ধং।

বনের প্রবেশপথে পূজা সমাধা হল। এবার চলো স্তূপমূলে।

মালতী : কিন্তু শ্রীমতীদিদি, ঐ দেখো, এ দিকের পথ বেড়া দিয়ে বন্ধ।

শ্রীমতী : বেড়া ডিঙিয়ে যেতে পারব, চলো।

নন্দা : বোধ হচ্ছে রাজার নিষেধ!

শ্রীমতী : কিন্তু প্রভুর আদেশ আছে।

নন্দা : কী ভয়ংকর গর্জন! একি রাষ্ট্রবিপ্লব!

শ্রীমতী : গান ধরো।

*গান*

বাঁধন-ছেঁড়ার সাধন হবে।
ছেড়ে যাব তীর মাভৈঃ রবে।
যাঁহার হাতের বিজয়মালা
রুদ্রদাহের বহ্নিজ্বালা,
নমি নমি নমি সে ভৈরবে।
কাল-সমুদ্রে আলোর যাত্রী
শূন্যে যে ধায় দিবসরাত্রি।
ডাক এল তার তরঙ্গেরি,
বাজুক বক্ষে বজ্রভেরী
অকূল প্রাণের সে উৎসবে।

*একদল অন্তঃপুররক্ষিণীর প্রবেশ*

রক্ষিণী : ফেরো তোমরা এখান থেকে।

শ্রীমতী : আমরা প্রভুর পূজায় চলেছি।

রক্ষিণী : পূজা বন্ধ।

মালতী : আজ প্রভুর জন্মোৎসব।

রক্ষিণী : পূজা বন্ধ।

শ্রীমতী : এও কি সম্ভব!

রক্ষিণী : পূজা বন্ধ। আমি আর কিছু জানি নে। দাও তোমাদের অর্ঘ্য।

*পূজার থালা প্রভৃতি ছিনাইয়া লইল*

শ্রীমতী : এ কী পরীক্ষা আমার! অপরাধ কি ঘটেছে কিছু!
উত্তমঙ্গেন বন্দেহং পাদপংসুবরুত্তমং।
বুদ্ধে যো খলিতো দোসো বুদ্ধো খমতু তং মম।

রক্ষিণী : বন্ধ করো স্তব।

শ্রীমতী : দ্বারের কাছেই অবরোধ! প্রবেশ আমার ঘটল না, ঘটল না!



মালতী : কাঁদ কেন শ্রীমতীদিদি। বিনা অর্ঘ্যে বিনা মন্ত্রে কি পূজা হয় না? ভগবান তো আমাদেব মনের ভিতরেও জন্মলাভ করেছেন।

শ্রীমতী : শুধু তাই নয় মালতী, তাঁর জন্মে আমরা সবাই জন্মেছি। আজ সবারই জন্মোৎসব।

নন্দা : শ্রীমতী, হঠাৎ এক মুহূর্তে আজ এমন দুর্দিন ঘনিয়ে এল কেন?

শ্রীমতী : দুর্দিনই যে সুদিন হয়ে ওঠবার দিন আজ। যা ভেঙেছে তা জোড়া লাগবে, যা পড়েছে তা উঠবে আবার।

অজিতা : দেখো শ্রীমতী, এখন আমার মনে হচ্ছে তোমাকে যে পূজার ভার দেওয়া হয়েছিল তার মধ্যে নিশ্চয় ভুল আছে। সব তাই নষ্ট হল। গোড়াতেই আমাদের বোঝা উচিত ছিল।

শ্রীমতী : আমি ভয় করি নে। জানি প্রথম থেকেই কেউ মন্দিরে দ্বার খোলা পায় না। ক্রমে যায় আগল খুলে। তবু আমার বলতে কোনো সংকোচ নেই যে, প্রভু আহ্বান করেছেন আমাকে। বাধা যাবে কেটে। আজই যাবে।

ভদ্রা : রাজার বাধাও সরাতে পারবে?

শ্রীমতী : সেখানে রাজার রাজদণ্ড পৌঁছয় না।

*রত্নাবলীর প্রবেশ*

রত্নাবলী : কী বলছিলে, শুনেছি শুনেছি। তুমি রাজার বাধাও মান না এতবড়ো তোমার সাহস!

শ্রীমতী : পূজাতে রাজার বাধাই নেই।

রত্নাবলী : নেই রাজার বাধা? সত্যি নাকি! যেয়ো তুমি পূজা করতে, আমি দেখব দুই চোখের আশ মিটিয়ে।

শ্রীমতী : যিনি অন্তর্যামী তিনিই দেখবেন। বাহির থেকে সব সরিয়ে দিলেন, তাতে আড়াল পড়ে। এখন—

বচসা মনসা চেব বন্দামেতে তথাগতে
সয়নে আসনে ঠানে গমনে চাপি সব্বদা।

রত্নাবলী : তোমার দিন এবার হয়ে এসেছে, অহংকার ঘুচবে।

শ্রীমতী : তা ঘুচবে। কিছুই বাকি থাকবে না, কিছুই না।

রত্নাবলী : এখন আমার পালা, আমি প্রস্তুত হয়ে আসছি। [ *প্রস্থান*

ভদ্রা : কিছুই ভালো লাগছে না। বাসবী বুদ্ধিমতী, সে আগেই কোথায় সরে পড়েছে।

অজিতা : আমার কেমন ভয় করছে।

*উৎপলপর্ণার প্রবেশ*

নন্দা : ভগবতী, কোথায় চলেছেন?

উৎপলপর্ণা : উপদ্রব এসেছে নগরে, ধর্ম পীড়িত, শ্রমণেরা শঙ্কিত, আমি পৌরপথে রক্ষামন্ত্র পড়তে চলেছি।

শ্রীমতী : ভগবতী, আমাকে সঙ্গে নিয়ে যাবে না?

উৎপলপর্ণা : কেমন করে নিয়ে যাই? তোমার উপরে যে পূজার আদেশ আছে।

শ্রীমতী : পূজার আদেশ এখনো আছে দেবী?

উৎপলপর্ণা : সমাধান না হওয়া পর্যন্ত সে আদেশের তো অবসান নেই।





মালতী : মাতঃ, কিন্তু রাজার বাধা আছে যে!

উৎপলপর্ণা : ভয় নেই, ধৈর্য ধরো। সে বাধা আপনিই পথ করে দেবে।

[ *প্রস্থান*

ভদ্রা : শুনছ অজিতা, রাস্তায় ও কি ক্রন্দন, না গর্জন?

নন্দা : আমার তো মনে হচ্ছে উদ্যানের ভিতরেই কারা প্রবেশ করে ভাঙচুর করছে। শ্রীমতী, শীঘ্র চলো রাজমহিষী মাতার ঘরের মধ্যে আশ্রয় নিই গে। [ *প্রস্থান*

ভদ্রা : এসো অজিতা, সমস্তই যেন একটা দুঃস্বপ্ন বলে বোধ হচ্ছে।

[ *রাজকুমারী প্রভৃতির প্রস্থান*

মালতী : দিদি, বাইরে ঐ যেন মরণের কান্না শুনতে পাচ্ছি! আকাশে দেখছ ঐ শিখা! নগরে আগুন লাগল বুঝি? জন্মোৎসবে এই মৃত্যুর তাণ্ডব কেন!

শ্রীমতী : মৃত্যুর সিংহদ্বার দিয়েই জন্মের জয়যাত্রা।

মালতী : মনে ভয় আসছে বলে বড়ো লজ্জা পাচ্ছি দিদি। পূজা করতে যাব, ভয় নিয়ে যাব—এ আমার সহ্য হচ্ছে না।

শ্রীমতী : তোর ভয় কিসের বোন?

মালতী : বিপদের ভয় না। কিছুই যে বুঝতে পারছি নে, অন্ধকার ঠেকছে, তাই ভয়।

শ্রীমতী : আপনাকে এই বাইরে দেখিস নে। আজ যাঁর অক্ষয় জন্ম তাঁর মধ্যে আপনাকে দেখ্, তোর ভয় ঘুচে যাবে।

মালতী : তুমি গান করো দিদি, আমার ভয় যাবে।

*শ্রীমতীর গান*

আর রেখো না আঁধারে আমায়
দেখতে দাও।
তোমার মাঝে আমার আপনারে
আমায় দেখতে দাও।
কাঁদাও যদি কাঁদাও এবার,
সুখের গ্লানি সয় না যে আর,
যাক-না ধুয়ে নয়ন আমার
অশ্রুধারে,
আমায় দেখতে দাও।
জানি না তো কোন্ কালো এই ছায়া,
আপন ব'লে ভুলায় যখন
ঘনায় বিষম মায়া।
স্বপ্নভারে জমল বোঝা,
চিরজীবন শূন্য খোঁজা,
যে মোর আলো লুকিয়ে আছে
রাতের পারে
আমায় দেখতে দাও।



*একজন অন্তঃপুররক্ষিণীর প্রবেশ*

রক্ষিণী : শোনো, শোনো, শ্রীমতী :

মালতী : কেন নিষ্ঠুর হচ্ছ তোমরা! আর আমাদের যেতে বোলো না। আমরা দুটি মেয়ে এই উদ্যানের কাছে মাটির 'পরে বসে থাকি-না—তাতে তোমাদের ক্ষতি হবে?

রক্ষিণী : তোমাদেরই বা কী তাতে প্রয়োজন?

মালতী : ভগবান বুদ্ধ যে-উদ্যানে একদিন প্রবেশ করেছিলেন তার শেষপ্রান্তেও তাঁর পদধুলা আছে। তোমরা যদি ভিতরে না যেতে দাও তা হলে আমরা এইখানে সেই ধুলায় বসে মনের মধ্যে তাঁর জন্মোৎসব গ্রহণ করি—মন্ত্রও বলব না, অর্ঘ্যও দেব না।

রক্ষিণী : কেন বলবে না মন্ত্র? বলো বলো। শুনতেও পাব না এত কী পাপ করেছি! অন্য রক্ষিণীরা দূরে আছে, এইবেলা আজ পুণ্যদিনে শ্রীমতী, তোমার মধুর কণ্ঠ থেকে প্রভুর স্তব শুনে নিই। তুমি জেনো আমি তাঁর দাসী। যেদিন তিনি এসেছিলেন অশোকছায়ায় সেদিন আমি যে তাঁকে এই পাপচোখে দেখেছি, তার পর থেকে আমার অন্তরে তিনি আছেন।

শ্রীমতী :

নমো নমো বুদ্ধ দিবাকরায়,
নমো নমো গোতম-চন্দিমায়,
নমো নমো নন্তগুণন্নবায়,
নমো নমো সাকিয়নন্দনায়।।

রক্ষিণী, তুমিও আমার সঙ্গে সঙ্গে বলো।

রক্ষিণী : আমার মুখে কি পূণ্যমন্ত্র বের হবে?

শ্রীমতী : ভক্তি আছে হৃদয়ে, যা বলবে তাই পুণ্য হবে। বলো—

নমো নমো বুদ্ধ দিবাকরায়।

[ *ক্রমে ক্রমে আবৃত্তি করাইয়া লইল।*

রক্ষিণী : আমার বুকের বোঝা নেমে গেল শ্রীমতী, আজকের দিন আমার সার্থক হল। যে কথা বলতে এসেছিলেম এবার বলে নিই। তুমি এখান থেকে পালাও, আমি তোমাকে পথ করে দিচ্ছি।

শ্রীমতী : কেন?

রক্ষিণী : মহারাজ অজাতশত্রু দেবদত্তের কাছে দীক্ষা নিয়েছেন। তিনি অশোকতলে প্রভুর আসন ভেঙে দিয়েছেন।

মালতী : হায় হায় দিদি, হায়, হায়, আমার দেখা হল না! আমার ভাগ্য মন্দ, ভেঙে গেল সব!

শ্রীমতী : কী বলিস মালতী! তাঁর আসন অক্ষয়। মহারাজ বিম্বিসার যা গড়েছিলেন তাই ভেঙেছে। প্রভুর আসনকে কি পাথর দিয়ে পাকা করতে হবে! ভগবানের নিজের মহিমাই তাকে রক্ষা করে।

রক্ষিণী : রাজা প্রচার করেছেন সেখানে যে-কেউ আরতি করবে, স্তবমন্ত্র পড়বে, তার প্রাণদণ্ড হবে। শ্রীমতী, তা হলে তুমি আর কী করবে এখানে?

শ্রীমতী : অপেক্ষা করে থাকব।

রক্ষিণী : কতদিন?

শ্রীমতী : যতদিন না পূজার ডাক আসে। যতদিন বেঁচে আছি ততদিনই।

রক্ষিণী : পূর্ব হতে আজ তোমার কাছে ক্ষমা চাচ্ছি শ্রীমতী।

শ্রীমতী : কিসের ক্ষমা?





রক্ষিণী : হয়তো রাজার আদেশে তোমাকেও আঘাত করতে হবে।

শ্রীমতী : কোরো আঘাত।

রক্ষিণী : সে আঘাত হয়তো রাজবাড়ির নটীর উপরে পড়বে, কিন্তু প্রভুর ভক্ত সেবিকাকে আজও আমার প্রণাম, সেদিনও আমার প্রণাম, আমাকে ক্ষমা করো।

শ্রীমতী : আমার প্রভু আমাকে সকল আঘাত ক্ষমা করবার বর দিন। বুদ্ধো খমতু! বুদ্ধো খমতু!

*অন্য রক্ষিণীর প্রবেশ*

দ্বিতীয় রক্ষিণী : রোদিনী!

প্রথম রক্ষিণী : কী পাটলী?

পাটলী : ভগবতী উৎপলপর্ণাকে এরা মেরে ফেলেছে।

রোদিনী : কী সর্বনাশ!

শ্রীমতী : কে মারলে?

পাটলী : দেবদত্তের শিষ্যেরা।

রোদিনী : রক্তপাত তবে শুরু হল। তাই যদি হলই তা হলে আমাদের হাতেও অস্ত্র আছে। এ পাপ সইবে না। এ যে প্রভুর সংঘকে মারলে। শ্রীমতী, ক্ষমা চলবে না, অস্ত্র ধরো।

শ্রীমতী : লোভ দেখিয়ো না রোদিনী : আমি নটী, তোমার ঐ তলোয়ার দেখে আমার এই নাচের হাতও চঞ্চল হয়ে উঠল।

পাটলী : তা হলে এই নাও।

*তরবারি দান*

শ্রীমতী : (শিহরিয়া হাত হইতে তলোয়ার পড়িয়া গেল) না না! প্রভুর কাছ থেকে অস্ত্র পেয়েছি। চলছে আমার যুদ্ধ, মার পরাস্ত হোক, প্রভুর জয় হোক!

পাটলী : চল্ রোদিনী, ভগবতীর দেহ বহন করে নিয়ে যেতে হবে শ্মশানে।

[ *উভয়ের প্রস্থান*

*কয়েকজন রক্ষিণী সহ রত্নাবলীর প্রবেশ*

রত্নাবলী : এই-যে এখানেই আছে। ওকে রাজাদেশ শুনিয়ে দাও।

রক্ষিণী : মহারাজের আদেশ এই যে, তুমি নটী, তোমাকে অশোকবনে নাচতে যেতে হবে।

শ্রীমতী : নাচ! আজ!

মালতী : তোমরা এ কী কথা বলছ গো! মহারাজের ভয় হল না এমন আদেশ করতে?

রত্না। ভয় হবারই তো কথা! সেই দিনই তো এসেছে। তাঁর নটীদাসীকেও ভয় করবেন রাজেশ্বর! গ্রাম্য বর্বর!

শ্রীমতী : কখন নাচ হবে?

রত্নাবলী : আজ আরতির বেলায়।

শ্রীমতী : প্রভুর আসনবেদীর সামনে?

রত্নাবলী : হাঁ।

শ্রীমতী : তবে তাই হোক।

[ *সকলের প্রস্থান*



*ভিক্ষুদের প্রবেশ ও গান*

হিংসায় উন্মত্ত পৃথ্বী, নিত্য নিঠুর দ্বন্দ্ব
ঘোর কুটিল পন্থ তার লোভজটিল বন্ধ।
নূতন তব জন্ম লাগি কাতর সব প্রাণী
কর' ত্রাণ মহাপ্রাণ, আন' অমৃতবাণী,
বিকশিত কর' প্রেমপদ্ম চির-মধুনিষ্যন্দ।
শান্ত হে, মুক্ত হে, হে অনন্তপূণ্য,
করুণাঘন, ধরণীতল কর' কলঙ্ক শূন্য।
এসো দানবীর দাও ত্যাগকঠিন দীক্ষা,
মহাভিক্ষু, লও সবার অহংকার ভিক্ষা।
লোক লোক ভুলুক শোক, খণ্ডন কর' মোহ,
উজ্জ্বল হোক জ্ঞান-সূর্য উদয়-সমারোহ,
প্রাণ লভুক সকল ভুবন নয়ন লভুক অন্ধ।
শান্ত হে, মুক্ত হে, হে অনন্তপূণ্য,
করুণাঘন, ধরণীতল কর' কলঙ্কশূন্য।
ক্রন্দনময় নিখিল হৃদয় তাপদহনদীপ্ত,
বিষয়বিষ-বিকারজীর্ণ দীর্ণ অপরিতৃপ্ত।
দেশ দেশ পরিল তিলক রক্তকলুষ গ্লানি,
তব মঙ্গলশঙ্খ আন' তব দক্ষিণ পাণি,
তব শুভসংগীতরাগ তব সুন্দর ছন্দ।
শান্ত হে, মুক্ত হে, হে অনন্তপূণ্য,
করুণাঘন, ধরণীতল কর' কলঙ্কশূন্য।

## তৃতীয় অঙ্ক

*রাজোদ্যান*

*মালতী ও শ্রীমতী*

মালতী : দিদি, শান্তি পাচ্ছি নে।

শ্রীমতী : কী হয়েছে।

মালতী : তোমাকে যখন ওরা নাচের সাজ করাতে নিয়ে গেল আমি চুপি চুপি ঐ প্রাচীরের কাছে গিয়ে রাস্তার দিকে চেয়ে দেখলেম। দেখি ভিক্ষুণী উৎপলপর্ণার মৃতদেহ নিয়ে চলেছে, আর—

শ্রীমতী : থামলে কেন? বলো।

মালতী : রাগ করবে না দিদি? আমি বড়ো দুর্বল।

শ্রীমতী : কিছুতে না।

মালতী : দেখলেম অন্ত্যেষ্টিমন্ত্র পড়তে পড়তে শবদেহের সঙ্গে সঙ্গে যাচ্ছিলেন।

শ্রীমতী : কে যাচ্ছিলেন?





মালতী : দূর থেকে মনে হল যেন তিনি।

শ্রীমতী : অসম্ভব নেই।

মালতী : পণ করেছিলেম, মুক্তি যতদিন না পাই তাঁকে দূর থেকেও দেখব না।

শ্রীমতী : রক্ষা করিস সেই পণ। সমুদ্রের দিকে অনিমেষ তাকিয়ে থাকলেই তো পার দেখা যায় না। দুরাশায় মনকে প্রশ্রয় দিস নে।

মালতী : তাঁকে দেখবার আশায় মনকে আকুল করছি মনে কোরো না। ভয় হচ্ছে ওঁকে তারা মারবে তাই কাছে থাকতে চাই। পণ রাখতে পারছি নে বলে আমাকে অবজ্ঞা কোরো না দিদি।

শ্রীমতী : আমি কি তোর ব্যথা বুঝি নে?

মালতী : তাঁকে বাঁচাতে পারব না কিন্তু মরতে তো পারব। আর পারলুম না দিদি, এবারকার মতো সব ভেঙে গেল। এ জীবনে হবে না মুক্তি।

শ্রীমতী : যাঁর কাছে যাচ্ছিস তিনিই তোকে মুক্তি দিতে পারেন। কেননা তিনি মুক্ত। তোর কথা শুনে আজ একটা কথা বুঝতে পারলুম।

মালতী : কী বুঝলে দিদি?

শ্রীমতী : এখনো আমার মনের মধ্যে পুরানো ক্ষত চাপা আছে, সে আবার ব্যথিয়ে উঠল। বন্ধনকে বাইরে থেকে যতই করেছি ততই যে ভিতরে গিয়ে লুকিয়েছে।

মালতী : রাজবাড়িতে তোমার মতো একলা মানুষ আর কেউ নেই, তাই তোমাকে ছেড়ে যেতে বড়ো কষ্ট পাচ্ছি। কিন্তু যেতে হল। যখন সময় পাবে আমার জন্যে ক্ষমার মন্ত্র পোড়ো।

শ্রীমতী : বুদ্ধে যো খলিতো দোসো, বুদ্ধো খমতু তং মম।

মালতী : (প্রণাম করিতে করিতে) বুদ্ধো খমতু তং মম। যাবার মুখে একটা গান শুনিয়ে দাও। তোমার ঐ মুক্তির গানে আজ একটুও মন দিতে পারব না। একটা পথের গান গাও।

*শ্রীমতীর গান*

পথে যেতে ডেকেছিলে মোরে,  
পিছিয়ে পড়েছি আমি যাব যে কী করে!  
এসেছে নিবিড় নিশি,  
পথরেখা গেছে মিশি,  
সাড়া দাও, সাড়া দাও আঁধারের ঘোরে।  
ভয় হয় পাছে ঘুরে ঘুরে  
যত আমি যাই তত যাই চলে দূরে।  
মনে করি আছ কাছে,  
তবু ভয় হয় পাছে  
আমি আছি তুমি নাই কালি নিশিভোরে।

মালতী : শোনো দিদি, আবার গর্জন। দয়া নেই, কারও দয়া নেই। অনন্ত-কারুণিক বুদ্ধ তো এই পৃথিবীতেই পা দিয়েছেন তবু এখানে নরকের শিখা নিবল না! আর দেরি করতে পারি নে। প্রণাম দিদি! মুক্তি যখন পাবে আমাকে একবার ডাক দিয়ো, একবার শেষ চেষ্টা করে দেখো।

শ্রীমতী : চল্, তোকে প্রাচীরদ্বার পর্যন্ত পৌঁছিয়ে দিয়ে আসি গে।

[ *উভয়ের প্রস্থান*



*রত্নাবলী ও মল্লিকার প্রবেশ*

রত্নাবলী : দেবদত্তের শিষ্যেরা ভিক্ষুণীকে মেরেছে। তা নিয়ে এত ভাবনা কিসের? ও তো ছিল সেই ক্ষেত্রপালের মেয়ে।

মল্লিকা : কিন্তু আজ যে ও ভিক্ষুণী :

রত্নাবলী : মন্ত্র পড়ে কি রক্ত-বদল হয়!

মল্লিকা : আজকাল তো দেখছি মন্ত্রের বদল রক্তের বদলের চেয়ে ঢের বড়ো।

রত্নাবলী : রেখে দে ও-সব কথা। প্রজারা উত্তেজিত হয়েছে বলে রাজার ভাবনা! এ আমি সইতে পারি নে। তোমার ভিক্ষুধর্ম রাজধর্মকে নষ্ট করেছে।

মল্লিকা : উত্তেজনার আরো একটু কারণ আছে। মহারাজ বিম্বিসার পূজার জন্য যাত্রা করে বেরিয়েছেন কিন্তু এখনো পৌঁছন নি, প্রজারা সন্দেহ করছে!

রত্নাবলী : কানাকানি চলছে আমিও শুনেছি। ব্যাপারটা ভালো নয় তা মানি। কিন্তু কর্মফলের মূর্তি হাতে হাতে দেখা গেল।

মল্লিকা : কী কর্মফল দেখলে?

রত্নবলী : মহারাজ বিম্বিসার পিতার বৈদিক ধর্মকে বিনাশ করেছেন। সে কি পিতৃহত্যার চেয়ে বেশি নয়? ব্রাহ্মণরা তো তখন থেকেই বলছে যে-যজ্ঞের আগুন উনি নিবিয়েছেন, সেই ক্ষুধিত আগুন একদিন ওঁকে খাবে।

মল্লিকা : চুপ চুপ, আস্তে। জান তো অভিশাপের ভয়ে উনি কিরকম অবসন্ন হয়ে পড়েছেন।

রত্নাবলী : কার অভিশাপ?

মল্লিকা : বুদ্ধের। মনে মনে মহারাজ ওঁকে ভারি ভয় করেন।

রত্নাবলী : বুদ্ধ তো কাউকে অভিশাপ দেন না। অভিশাপ দিতে জানে দেবদত্ত।

মল্লিকা : তাই তার এত মান। দয়ালু দেবতাকে মানুষ মুখের কথায় ফাঁকি দেয়, হিংসালু দেবতাকে দেয় দামি অর্ঘ্য।

রত্নাবলী : যে-দেবতা হিংসা করতে জানে না, তাকে উপবাসী থাকতে হয়, নখদন্তহীন বৃদ্ধ সিংহের মতো।

মল্লিকা : যাই হোক এই বলে যাচ্ছি, আজ সন্ধ্যেবেলায় ঐ অশোকচৈত্যে পূজো হবেই।

রত্নাবলী : তা হয়ে হোক, কিন্তু নাচ তার আগেই হবে এও আমি বলে দিচ্ছি।

[ *মল্লিকার প্রস্থান*

*বাসবীর প্রবেশ*

বাসবী : প্রস্তুত হয়ে এলেম।

রত্নাবলী : কিসের জন্যে?

বাসবী : শোধ তুলব বলে। অনেক লজ্জা দিয়েছে ঐ নটী :

রত্নাবলী : উপদেশ দিয়ে?

বাসবী : না, ভক্তি করিয়ে।

রত্নাবলী : তাই ছুরি হাতে এসেছ?

বাসবী : সেজন্যে না। রাষ্ট্রবিপ্লবের আশঙ্কা ঘটেছে। বিপদে পড়ি তো নিরস্ত্র মরব না।

রত্নাবলী : নটীর উপর শোধ তুলবে কী দিয়ে?

বাসবী : (হার দেখাইয়া) এহ হার দিয়ে।





রত্নাবলী : তোমার হীরের হার!

বাসবী : বহুমূল্য অবমাননা, রাজকুলের উপযুক্ত। ও নাচবে ওর গায়ে পুরস্কার ছুঁড়ে ফেলে দেব।

রত্নাবলী : ও যদি তিরস্কার ক'রে ফিরে ফেলে দেয় তোমার গায়ে। যদি না নেয়।

বাসবী : (ছুরি দেখাইয়া) তখন এই আছে।

রত্নাবলী : শীঘ্র ডেকে আনো মহারানী লোকেশ্বরীকে, তিনি খুব আমোদ পাবেন।

বাসবী : আসবার সময় খুঁজেছিলেম তাঁকে। শুনলেম ঘরে দ্বার দিয়ে আছেন। একি রাষ্ট্রবিপ্লবের ভয়ে, না স্বামীর 'পরে অভিমানে? বোঝা গেল না।

রত্নাবলী : কিন্তু আজ হবে নটীর নতিনাট্য, তাতে মহারানীর উপস্থিত থাকা চাই।

বাসবী : নটীর নতিনাট্য! নামটি বেশ বানিয়েছ।

*মল্লিকার প্রবেশ*

মল্লিকা : যা মনে করেছিলেম তাই ঘটেছে। রাজ্যে যেখানে যত বুদ্ধের শিষ্য আছে মহারাজ অজাতশত্রু সবাইকে ডাকতে দূত পাঠিয়েছেন। এমনি করে গ্রহপূজা চলছেই, কখনো বা শনিগ্রহ কখনো বা রবিগ্রহ।

রত্নাবলী : ভালোই হয়েছে। বুদ্ধের সব-কটি শিষ্যকেই দেবদত্তের শিষ্যদের হাতে একসঙ্গে সমর্পণ করে দিন। তাতে সময়-সংক্ষেপ হবে।

মল্লিকা : সেজন্যে নয়। ওরা রাজার হয়ে অহোরাত্র পাপমোচন মন্ত্র পড়তে আসছে। মহারাজ একেবারে অভিভূত হয়ে পড়েছেন।

বাসবী : কেন এই দুর্বলতা?

মল্লিকা : লোকে কী বলছে শোন নি বুঝি? দেবদত্তের শিষ্যদের মহারাজ এখন আর নিজেই সামালাতে পারছেন না।

বাসবী : তাতে কী হয়েছে?

মল্লিকা : কী আশ্চর্য! এখনো জনশ্রুতি তোমার কানে পৌঁছয় নি! সবাই অনুমান করছে, পথের মধ্যে ওরা বিম্বিসার মহারাজকে হত্যা করেছে।

বাসবী : সর্বনাশ! এ কখনো সত্য হতেই পারে না।

মল্লিকা : কিন্তু এটা সত্য যে, মহারাজকে যেন আগুনের জ্বালা ধরিয়ে দিয়েছে। তিনি কোন্-একটা অনুশোচনায় ছটফট করে বেড়াচ্ছেন।

বাসবী : হায় হায়, এ কী সংবাদ!

রত্নাবলী : লোকেশ্বরী মহারানী কি শুনেছেন?

মল্লিকা : এতবড়ো অপ্রিয় সংবাদ তাঁকে যে শোনাবে তাকে তিনি দুখানা করে ফেলবেন। কেউ সাহস পাচ্ছে না।

বাসবী : সর্বনাশ হল! এতবড়ো পাপের আঘাত থেকে রাজবাড়ির কেউ বাঁচবে না। ধর্মকে নিয়ে যা খুশি করতে গেলে কি সহ্য হয়!

রত্নাবলী : ঐ রে! বাসবী আবার দেখছি নটীর চেলা হবার দিকে ঝুঁকছে। ভয়ের তাড়া খেলেই ধর্মের মূঢ়তার পিছনে মানুষ লুকোতে চেষ্টা করে।

বাসবী : কখনো না। আমি কিছু ভয় করি নে। ভদ্রকে এই খবরটা দিয়ে আসি গে।

রত্নাবলী : মিথ্যা ছুতো করে পালিয়ো না। ভয় তুমি পেয়েছ। তোমাদের এই অবসাদ দেখলে আমার বড়ো লজ্জা করে। এ কেবল নীচসংসর্গের ফল।



বাসবী : অন্যায় বলছ তুমি, আমি কিছুই ভয় করি নে।

রত্নাবলী : আচ্ছা, তা হলে অশোকবনে নাচ দেখতে চলো।

বাসবী : কেন যাব না? তুমি ভাবছ আমাকে জোর করে নিয়ে যাচ্ছ?

রত্নাবলী : আর দেরি নয়, মল্লিকা শ্রীমতীকে এখনই ডাকো, সাজ হোক বা না হোক। রাজকন্যারা যদি না আসতে চায় রাজকিংকরীদের সবাইকে চাই, নইলে কৌতুক অসম্পূর্ণ থাকবে।

বাসবী : ঐ যে শ্রামতী আসছে। দেখো দেখো, যেন চলছে স্বপ্নে! যেন মধ্যাহ্নের দীপ্ত মরীচিকা, ওর মধ্যে ও যেন একটুও নেই।

*ধীরে ধীরে শ্রীমতীর প্রবেশ ও গান*

হে মহাজীবন, হে মহামরণ,
লইনু শরণ— লইনু শরণ!
আঁধার প্রদীপে জ্বালাও শিখা
পরাও পরাও জ্যোতির টিকা,
করো হে আমার লজ্জা হরণ।

রত্নাবলী : এই দিকে পথ। আমাদের কথা কি কানে পৌঁছচ্ছে না? এই-যে এই দিকে।

শ্রীমতী : পরশরতন তোমারি চরণ,
লইনু শরণ লইনু শরণ,
যা-কিছু মলিন, যা-কিছু কালো
যা-কিছু বিরূপ হোক তা ভালো,
ঘুচাও ঘুচাও সব আবরণ।

রত্নাবলী : বাসবী, দাঁড়িয়ে রইলে কেন? চলো।

বাসবী : না, আমি যাব না।

রত্নাবলী : কেন যাবে না?

বাসবী : তবে সত্য কথা বলি। আমি পারব না।

রত্নাবলী : ভয় করছে?

বাসবী : হাঁ, ভয় করছে।

রত্নাবলী : ভয় করতে লজ্জা করছে না?

বাসবী : একটুমাত্রও না। শ্রীমতী, সেই ক্ষমার মন্ত্রটা।

শ্রীমতী : উত্তমঙ্গেন বন্দেহং পাদপংসুবরুত্তমং
বুদ্ধে যো খলিতো দোসো বুদ্ধো খমতু তং মম।

বাসবী : বুদ্ধো খমতু তং মম! বুদ্ধো খমতু তং মম!
বুদ্ধো খমতু তং মম!

*শ্রীমতীর গান*

হার মানালে, ভাঙিলে অভিমান।
ক্ষীণ হাতে জ্বালা
ম্লান দীপের থালা
হল খান খান।





এবার তবে জ্বালো
আপন তারার আলো,
রঙিন ছায়ার এই গোধূলি হোক অবসান।
এসো পারের সাথি—
বইল পথের হাওয়া, নিবল ঘরের বাতি।
আজি বিজন বাটে
অন্ধকারের ঘাটে
সব-হারানো নাটে
এনেছি এই গান। [ *সকলের প্রস্থান*

*ভিক্ষুকদের প্রবেশ ও গান*

সকলকলুষতামসহর,
জয় হোক তব জয়।
অমৃতবারি সিঞ্চন কর'
নিখিল ভুবনময়।
মহাশান্তি মহাক্ষেম
মহাপুণ্য মহাপ্রেম!
জ্ঞানসূর্য-উদয়ভাতি
ধ্বংস করুক তিমিররাতি।
দুঃসহ দুঃস্বপ্ন ঘাতি
অপগত কর' ভয়।
মহাশান্তি মহাক্ষেম
মহাপুণ্য মহাপ্রেম।
মোহমলিন অতিদুর্দিন
শঙ্কিত-চিত পান্থ
জটিলগহনপথসংকট-
সংশয়-উদ্‌ভ্রান্ত।
করুণাময়, মাগি শরণ—
দুর্গতিভয় করহ হরণ,
দাও দুঃখবন্ধতরণ
মুক্তির পরিচয়।
মহাশান্তি মহাক্ষেম
মহাপুণ্য মহাপ্রেম!

## চতুর্থ অঙ্ক

অশোকতল। ভাঙা স্তূপ। ভগ্নপ্রায় আসনবেদী
রত্নাবলী। রাজকিংকরীগণ। একদল রক্ষিণী

প্রথম কিংকরী : রাজকুমারী, আমাদের প্রাসাদের কাজে বিলম্ব হচ্ছে।



রত্নাবলী : আর-একটু অপেক্ষা করো। মহারানী লোকেশ্বরী স্বয়ং এসে দেখতে চান। তিনি না এলে নাচ আরম্ভ হতে পারে না।

দ্বিতীয় কিংকরী : আপনার আদেশে এসেছি। কিন্তু অধর্মের ভয়ে মন ব্যাকুল।

তৃতীয় কিংকরী . এইখানেই প্রভুকে পূজা দিয়েছি, আজ এখানেই নটীর নাচ দেখা। ছি ছি, কেমন করে এ পাপের ক্ষালন হবে?

চতুর্থ কিংকরী : এতবড়ো বীভৎস ব্যাপার এখানে হবে জানতেম না। থাকতে পারব না আমরা, কিছুতে না।

রত্নাবলী : মন্দভাগিনী তোরা শুনিস নি, বুদ্ধের পূজা এ রাজ্যে নিষিদ্ধ হয়েছে।

চতুর্থ কিংকরী : রাজাকে অমান্য করা আমাদের সাধ্য নেই। ভগবানের পূজা নাই করলেম কিন্তু তাই বলে তাঁর অপমান করতে পারি নে।

প্রথম কিংকরী : রাজবাড়ির নটীর নাচ রাজকন্যা-রাজবধূদেরই জন্যে। এ সভায় আমাদের কেন? চলো তোমরা, আমাদের যেখানে স্থান সেখানে যাই।

রত্নাবলী : (রক্ষিণীদের প্রতি) যেতে দিয়ে না ওদের। এইবার শীঘ্র নটীকে ডেকে নিয়ে এসো।

প্রথম কিংকরী : রাজকুমারী, এ পাপ নটীকে স্পর্শ করবে না। এ পাপ তোমারই।

রত্নাবলী : তোরা ভাবিস তোদের নতুন ধর্মের নতুন-গড়া পাপকে আমি গ্রাহ্য করি!

দ্বিতীয় কিংকরী : মানুষের ভক্তিকে অপমান করা এ তো চিরকালের পাপ।

রত্নাবলী : এই নটীসাধ্বীর হাওয়া তোমাদের সবাইকে লাগল দেখছি। আমাকে পাপের ভয় দেখিয়ো না, আমি শিশু নই।

রক্ষিণী : (প্রথম কিংকরীর প্রতি) বসুমতী, আমরা শ্রীমতীকে ভক্তি করেছি কিন্তু ভুল করেছি তো। সে তো নাচতে রাজি হল।

রত্নাবলী : রাজি হবে না! রাজার আদেশকে ভয় করবে না!

রক্ষিণী : ভয় তো আমরাই করি, কিন্তু—

রত্নাবলী : নটীর পদ কি তোমাদেরও উপরে?

প্রথম কিংকরী : আমরা তো ওকে নটী বলে আর ভাবতুম না। আমরা ওর মধ্যে স্বর্গের আলো দেখেছি।

রত্নাবলী : নটী স্বর্গে গিয়েও নাচে তা জানিস নে!

রক্ষিণী : শ্রীমতীকে পাছে রাজার আদেশে আঘাত করতে হয় এই ভয় ছিল কিন্তু আজ মনে হচ্ছে রাজার আদেশের অপেক্ষা করবার দরকার নেই।

প্রথম কিংকরী : ও পাপীয়সীদের কথা থাক্ কিন্তু এই পাপদৃশ্যে দুই চোখকে কলঙ্কিত করলে আমাদের গতি হবে কী!

রত্নবলী। এখনো নটীর সাজ শেষ হল না। দেখছ তো তোমাদের নটীসাধ্বীর সাজের আনন্দ কত।

প্রথম কিংকরী : ঐ-যে এল! ইস্, দেখেছিস ঝলমল করছে।

দ্বিতীয় কিংকরী : পাপদেহে একশো বাতির আলো জ্বালিয়েছে।

*শ্রীমতীর প্রবেশ*

প্রথম কিংকরী : পাপিষ্ঠা! শ্রীমতী! ভগবানের আসনের সম্মুখে, নির্লজ্জ, তুই আজ নাচবি! তোর দুখানা পা শুকিয়ে কাঠ হয়ে গেল না এখনো!





শ্রীমতী : উপায় নেই, আদেশ আছে।

দ্বিতীয় কিংকরী : নরকে গিয়ে শতলক্ষ বৎসর ধরে জ্বলন্ত অঙ্গারের উপরে তোকে দিনরাত নাচতে হবে এ আমি বলে দিলেম।

তৃতীয় কিংকরী : দেখো একবার! পাতকিনী আপদমস্তক অলংকার পরেছে। প্রত্যেক অলংকারটি আগুনের বেড়ি হয়ে তোর হাড়ে মাংসে জড়িয়ে থাকবে, তোমার নাড়ীতে নাড়ীতে জ্বালার স্রোত বইয়ে দেবে তা জানিস?

*মল্লিকার প্রবেশ*

মল্লিকা : (জনান্তিকে, রত্নাবলীকে) রাজ্যে বুদ্ধপূজার যে-নিষেধ প্রচার হয়েছিল সে আবার ফিরিয়ে নেওয়া হয়েছে। পথে পথে দুন্দুভি বাজিয়ে তাই ঘোষণা চলছে। হয়তো এখনই এখানেও আসবে তাই সংবাদ দিয়ে গেলেম। আরো একটি সংবাদ আছে। আজ মহারাজ অজাতশত্রু স্বয়ং এখানে এসে পূজা করবেন তার জন্যে প্রস্তুত হচ্ছেন।

রত্নাবলী : একবার দৌড়ে যাও তা হলে মল্লিকা—শীঘ্র মহারানী লোকেশ্বরীকে ডেকে নিয়ে এসো।

মল্লিকা : ঐ-যে তিনি আসছেন।

*লোকেশ্বরীর প্রবেশ*

রত্নাবলী : মহারানী, এই আপনার আসন!

লোকেশ্বরী : থামো। শ্রীমতীর সঙ্গে নিভৃতে আমার কথা আছে। (শ্রীমতীকে জনান্তিকে ডাকিয়া লইয়া) শ্রীমতী!

শ্রীমতী : কী মহারানী?

লোকেশ্বরী : এইলও, তোমার জন্যে এনেছি।

শ্রীমতী : কী এনেছেন?

লোকেশ্বরী : অমৃত।

শ্রীমতী : বুঝতে পারছি নে।

লোকেশ্বরী : বিষ। খেয়ে মরো, পরিত্রাণ পাবে।

শ্রীমতী : পরিত্রাণের আর উপায় নেই ভাবছেন?

লোকেশ্বরী : না। রত্নাবলী আগেই গিয়ে রাজার কাছ থেকে তোমার জন্যে নাচার আদেশ আনিয়েছে। সে আদেশ কিছুতেই ফিরবে না জানি।

রত্নাবলী : মহারানী, আর সময় নেই, নৃত্য আরম্ভ হোক।

লোকেশ্বরী : এই নে, শীঘ্র খেয়ে ফেল। এখানে মলে স্বর্গ পাবি, এখানে নাচলে যাবি অবীচি নরকে।

শ্রীমতী : সর্বাগ্রে আদেশ পালন করে নিই।

লোকেশ্বরী : নাচবি?

শ্রীমতী : হাঁ, নাচব।

লোকেশ্বরী : ভয় নেই তোর?

শ্রীমতী : না, কিছু না।

লোকেশ্বরী : তবে তোমাকে কেউ উদ্ধার করতে পারবে না।

শ্রীমতী : যিনি উদ্ধারকর্তা তিনি ছাড়া।

রত্নাবলী : মহারানী, আর এক মুহূর্ত দেরি চলবে না। বাইরে গোলমাল শুনছ না? হয়তো বিদ্রোহীরা এখনই রাজ্যোদ্যানে ঢুকে পড়বে। নটী, নাচ শুরু হোক।



*শ্রীমতীর গান ও নাচ*

আমায় ক্ষমো হে ক্ষমো, নমো হে নমো—
তোমায় স্মরি হে নিরুপম,
নৃত্যরসে চিত্ত মম
উছল হয়ে বাজে।
আমার সকল দেহের আকুল রবে
মন্ত্রহারা তোমার স্তবে
ডাহিনে বামে ছন্দ নামে
নব জনমের মাঝে।
তোমার বন্দনা মোর ভঙ্গিতে আজ
সংগীতে বিরাজে।

রত্নাবলী : এ কী রকম নাচ! এ তো নাচের ভান। আর এই গানের অর্থ কী!

লোকেশ্বরী : না না বাধা দিয়ো না।

*শ্রীমতীর গান ও নাচ*

এ কী পরম ব্যথায় পরান কাঁপায়,
কাঁপন বক্ষে লাগে।
শান্তিসাগরে ঢেউ খেলে যায়,
সুন্দর তায় জাগে।
আমার সব চেতনা সব বেদনা
রচিল এ যে কী আরাধনা,
তোমার পায়ে মোর সাধনা
মরে না যেন লাজে।
তোমার বন্দনা মোর ভঙ্গিতে আজ
সংগীতে বিরাজে।

রত্নাবলী : এ কী হচ্ছে! গয়নাগুলো একে একে তালে তালে ঐ স্তূপের আবর্জনার মধ্যে ফেলে দিচ্ছে! ঐ গেল কঙ্কণ, ঐ গেল কেয়ূর, ঐ গেল হার! মহারাণী, দেখছেন এ-সমস্ত রাজবাড়ির অলংকার—এ কী অপমান! শ্রীমতী, এ আমার নিজের গায়ের অলংকার। কুড়িয়ে নিয়ে এসে মাথায় ঠেকাও, যাও এখনই।

লোকেশ্বরী : শান্ত হল, শান্ত হও। ওর দোষ নেই, এমনি করে আভরণ ফেলে দেওয়া, এই নাচের এই তো অঙ্গ। আনন্দে আমারও শরীর দুলে উঠছে। (গলা হইতে হার খুলিয়া ফেলিয়া) শ্রীমতী, থেমো না, থেমো না।

*শ্রীমতীর গান ও নাচ*

আমি কানন হতে তুলি নি ফুল,
মেলে নি মোরে ফল।
কলস মম শূন্যসম,
ভরি নি তীর্থজল।
আমার তনু তনুতে বাঁধনহারা
হৃদয় ঢালে অধরা ধারা,





তোমার চরণে হোক তা সারা,
পূজার পুণ্য কাজে।
তোমার বন্দনা মোর ভঙ্গিতে আজ
সংগীতে বিরাজে।

রত্নাবলী : এ কী রকম নাচের বিড়ম্বনা! নটীর বেশ একে একে ফেলে দিলে! দেখছ তো মহারানী, ভিতরে ভিক্ষুণীর পীতবস্ত্র। একেই কি পূজা বলে না? রক্ষিনী, তোমরা দেখছ! মহারাজ কী দণ্ড বিধান করেছেন মনে নেই?

রক্ষিণী : শ্রীমতী তো পূজার মন্ত্র পড়ে নি।

শ্রীমতী : (জানু পাতিয়া) বুদ্ধং সরণং গচ্ছামি—

রক্ষিণী : (শ্রীমতীর মুখে হাত দিয়া) থাম্ দুঃসাহসিকা, এখনো থাম্!

রত্নাবলী : রাজার আদেশ পালন করো।

শ্রীমতী : বুদ্ধং সরণং গচ্ছামি
ধর্ম্মং সরণং গচ্ছামি—

কিংকরীগণ : সর্বনাশ করিস নে শ্রীমতী, থাম্ থাম্!

রক্ষিণী : যাস নে মরণের মুখে উন্মত্তা!

দ্বিতীয় রক্ষিণী : আমি করজোড়ে মিনতি করছি আমাদের উপর দয়া করে ক্ষান্ত হ।

কিংকরীগণ। চক্ষে দেখতে পারব না, দেখতে পারব না, পালাই আমরা।(পলায়ন)

রত্নাবলী : রাজার আদেশ পালন করো।

শ্রীমতী : বুদ্ধং সরণং গচ্ছামি
ধম্মং সরণং গচ্ছামি—
সংঘং সরণং গচ্ছামি।

লোকেশ্বরী : (জানু পাতিয়া সঙ্গে সঙ্গে)
বুদ্ধং সরণং গচ্ছামি
ধম্মং সরণং গচ্ছামি—
সংঘং সরণং গচ্ছামি।

*রক্ষিণী শ্রীমতীকে অস্ত্রাঘাত করিতেই সে আসনের উপর পড়িয়া গেল। 'ক্ষমা করো ক্ষমা করো' বলিতে রক্ষিণীরা একে একে শ্রীমতীর পায়ের ধুলা লইল।*

লোকেশ্বরী : (শ্রীমতীর মাথা কোলে লইয়া) নটী, তোর এই ভিক্ষুণীর বস্ত্র আমাকে দিয়ে গেলি। (বসনের একপ্রান্ত মাথায় ঠেকাইয়া) এ আমার।

*রত্নাবলী ধূলিতে বসিয়া পড়িল*

মল্লিকা : কী ভাবছ?

রত্নাবলী : (বস্ত্রাঞ্চলে মুখ আচ্ছন্ন করিয়া) এইবার আমার ভয় হচ্ছে।

*প্রতিহারিণীর প্রবেশ*

প্রতিহারিণী : মহারাজ অজাতশত্রু ভগবানের পূজা নিয়ে কাননদ্বারে অপেক্ষা করছেন, দেবীদের সম্মতি চান।

মল্লিকা : চলো, আমি মহারাজকে দেবীদের সম্মতি জানিয়ে আসি গে। [ *প্রস্থান*

লোকেশ্বরী : বলো তোমরা সবাই,
বুদ্ধং সরণং গচ্ছামি।



রত্নাবলী ব্যতীত সকলে : বুদ্ধং সরণং গচ্ছামি।
লোকেশ্বরী : ধম্মং সরণং গচ্ছামি।
রত্নাবলী ব্যতীত সকলে : ধম্মং সরণং গচ্ছামি।
লোকেশ্বরী : সংঘং সরণং গচ্ছামি।
রত্নাবলী ব্যতীত সকলে : সংঘং সরণং গচ্ছামি।

নত্থি মে সরণং অঞঞং বুদ্ধো মে সরণং বরং
এতেন সচ্চবজ্জেন হোতু মে জয়মঙ্গলং।

*মল্লিকার প্রবেশ*

মল্লিকা : মহারাজ এলেন না, ফিরে গেলেন।
লোকেশ্বরী : কেন?
মল্লিকা : সংবাদ শুনে তিনি ভয়ে কম্পিত হয়ে উঠলেন।
লোকেশ্বরী : কাকে তাঁর ভয়?
মল্লিকা : ঐ হৃতপ্রাণ নটীকে।
লোকেশ্ববী : চলো পালঙ্ক নিয়ে আসি। এর দেহকে সকলে বহন করে নিয়ে যেতে হবে।

. [ *রত্নাবলী ছাড়া সকলের প্রস্থান*

রত্নাবলী : (শ্রীমতীর পাদস্পর্শ করিয়া প্রণাম। জানু পাতিয়া বসিয়া)
বুদ্ধং সরণং গচ্ছামি
ধম্মং সরণং গচ্ছামি
সংঘং সরণং গচ্ছামি।

---

**বিজ্ঞাপন ও সমালোচনা......**

নটীর পূজা সম্পর্কে একটি সমালোচনা প্রকাশিত হয়েছিল ১৯৩২ সালের ২৬ মার্চ 'আনন্দবাজার পত্রিকা'য়। এতে লেখা হয়েছিল:

"রবীন্দ্রনাথের গীতিনাট্য 'নটীর পূজা' ঠাকুর ফিল্ম কোম্পানি সবাকচিত্রে পরিণত করিয়াছেন এবং 'চিত্রা'য় তাহা প্রদর্শিত হইতেছে, 'নটীর পূজা' যখন জোড়াসাঁকোর ঠাকুর বাড়িতে প্রথম অভিনয় করেন, তখন রসানুরাগী শিক্ষিত সমাজে বিশেষ চাঞ্চল্যের সৃষ্টি হয়েছিল। বিশেষত এই অভিনয়ে যে ভারতীয় নৃত্যকলা প্রথম প্রদর্শিত হয়, তাহা অতি সুন্দর ও উপভোগ্য হইয়াছিল। বুধ মন্দিরের সম্মুখে দাসী 'শ্রীমতী'র শেষ নৃত্য, প্রসিদ্ধ হইয়া রহিয়াছে। সবাকচিত্রে এই সমস্তই যথাযথ প্রদর্শিত হইয়াছে। বাঙলা 'সবাকচিত্র' এই অল্পকালের মধ্যে কতদূর উন্নতি লাভ করিয়াছে, 'নটীর পূজা' দেখিলে তাহা বুঝা যায়। 'রূপচিত্র' সুন্দর হইয়াছে, বলিতে হইবে। শব্দচিত্রও চমৎকার হইয়াছে। উদ্বোধন দৃশ্যে স্বয়ং





রবীন্দ্রনাথ কর্তৃক তাহার কবিতা আবৃত্তি সকলেরই মনোহরণ করিবে। আশা করি, রসলিপ্সুগণ বাঙালি ব্যবসায়ীগণের আয়োজনে, বাঙালি শিল্পী কর্তৃক প্রস্তুত এবং বাঙালি চিত্রগৃহে প্রদর্শিত এই সবাকচিত্রখানি দেখিয়া আনন্দলাভ করিবেন।

(অনুপম হায়াৎ-এর পূর্বোক্ত গ্রন্থ থেকে উদ্ধৃত)

১৯৩২ সালের ৪ ডিসেম্বর দৈনিক আনন্দবাজার পত্রিকায় লেখা হয়—

শ্রীরূপা

'নটীর পূজা'

(সম্পূর্ণ সবাক)

শান্তিনিকেতনের ছাত্রছাত্রীগণ কর্তৃক অভিনীত। সূচনায় রবীন্দ্রনাথ স্বয়ং। নাচে গানে ভরা এক অপূর্ব চিত্র। মা লক্ষ্মীদের সঙ্গে আনিতে ভুলিবেন না—স্বতন্ত্র ব্যবস্থা আছে।

—'রবীন্দ্র-প্রসঙ্গ আনন্দবাজার পত্রিকা' চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় সম্পাদিত গ্রন্থটি থেকে প্রাপ্ত তথ্য।

# চিরকুমার সভা



❑ ১৯৩২ সাল

*চিরকুমারসভা—রবীন্দ্র কৌতুক নাট্য।* চিরকুমার সভা ভারতী পত্রিকায় ১৩০৭ বৈশাখ থেকে ১৩০৮ জ্যৈষ্ঠ পর্যন্ত ধারাবাহিক ভাবে প্রকাশিত হয়। পরে ১৩১১ সালে প্রকাশিত রবীন্দ্র গ্রন্থাবলীর রঙ্গচিত্র বিভাগের অন্তর্গত হয়।

সাদা-কালো সবাক। ৩৫ মিমি।

পরিচালনা—প্রেমাঙ্কুর আতর্থী।

প্রযোজনা—নিউ থিয়েটার্স।

আলোকচিত্র—নীতিন বসু।

শব্দগ্রহণ—মুকুল বসু।

সম্পাদনা—শচীন বসু।

সঙ্গীত—রাইচাঁদ বড়াল।

অভিনয়ে—অক্ষয়—তিনকড়ি চক্রবর্তী, রসিক—মনোরঞ্জন ভট্টাচার্য; চন্দ্র—অমর মল্লিক; পূর্ণ—দুর্গাদাস বন্দ্যোপাধ্যায়; শ্রীশ—ইন্দুভূষণ মুখোপাধ্যায়, বিপিন—ফণি বর্মা; শৈলবালা—নিভাননী; নীরবালা—সুনীতি বালা; নৃপবালা—অন্নপূর্ণা; নির্মলা—মলিনা; এছাড়া চানী দত্ত, অনুপমা প্রমুখ।

পরিবেশনা—অরোরা ফিল্ম কর্পোরেশন

মুক্তি—২৮ মে, ১৯৩২; চিত্রা প্রেক্ষাগৃহ।

❑ ১৯৫৬ সাল

চিরকুমার সভা— কৌতুক নাট্য অবলম্বনে দ্বিতীয় সবাক চলচ্চিত্র।

সাদা কালো। সবাক। ৩৫ মি মি।



চিত্রনাট্য ও পরিচালনা—দেবকীকুমার বসু।
প্রযোজনা দিলীপ পিকচার্স।
*চিত্রগ্রাহক— বিশু চক্রবর্তী।*
*শিল্প নির্দেশনা-- গোপী সেন ও পুলিন ঘোষ।*
*সম্পাদনা— গোবর্ধন অধিকারী।*
*সঙ্গীত—সন্তোষ সেনগুপ্ত।*
*কণ্ঠদানে— হেমন্ত মুখোপাধ্যায়, সন্ধ্যা মুখোপাধ্যায়*
*অভিনয়ে—অহীন্দ্র চৌধুরী জহর গাঙ্গুলী, নীতিশ, উত্তমকুমার, জীবেন বোস, তুলসী চক্রবর্তী, জহর রায়, অপর্ণা দেবী, অনীতা গুহ, ভারতী দেবী, যমুনা সিংহ, শোভা সেন প্রমুখ।*
*পরিবেশনা— ডিলাক্স ফিল্ম ডিসট্রিবিউটার্স লিমিটেড।*
*মুক্তি—১৪ এপ্রিল ১৯৫৬, নিউ এম্পায়ার, উত্তরা ও প্রাচী।*

নাটকের পাত্রপাত্রীগণ

| | |
|---|---|
| চন্দ্রমাধববাবু | কলিকাতার কোনো কলেজের অধ্যাপক<br>চিরকুমার-সভার সভাপতি |
| শ্রীশ, বিপিন, পূর্ণ | চিরকুমার-সভার সভ্যগণ |
| অক্ষয়কুমার | জগত্তারিণীর বড়ো জামাতা |
| রসিকদাদা | জগত্তারিণীর দূরস্পর্কীয় খুড়া |
| বনমালী | ঘটক |
| গুরুদাস | ওস্তাদ |
| দারুকেশ্বর, মৃত্যুঞ্জয় | কুলীন যুবকদ্বয় |
| জগত্তারিণী | বিধবা হিন্দু মহিলা |
| পুরবালা | জগত্তারিণীর জ্যেষ্ঠা কন্যা,অক্ষয়কুমারের স্ত্রী |
| শৈলবালা | জগত্তারিণীর বিধবা কন্যা |
| নৃপবালা, নীরবালা | জগত্তারিণীর দুই অবিবাহিত কন্যা |
| নির্মলা | চন্দ্রমাধববাবুর অবিবাহিতা ভাগিনেয়ী |

## প্রথম অঙ্ক

### *প্রথম দৃশ্য*

*অক্ষয়ের বৈঠকখানা*

*অক্ষয় ও পুরবালা*

পুরবালা : তোমার নিজের বোন হলে দেখতুম কেমন চুপ করে বসে থাকতে। এত দিনে এক-একটির তিনটি-চারটি করে পাত্র জুটিয়ে আনতে। ওরা আমার বোন কিনা—

অক্ষয় : মানবচরিত্রের কিছুই তোমার কাছে লুকোনো নেই। নিজের বোনে এবং স্ত্রীর বোনে যে কত প্রভেদ তা এই কাঁচা বয়সেই বুঝে নিয়েছ। তা ভাই, শ্বশুরের কোনো কন্যাটিকেই পরের হাতে সমর্পণ করতে কিছুতেই মন সরে না— এ বিষয়ে আমার ঔদার্যের অভাব আছে তা স্বীকার করতে হবে।

পুরবালা : দেখো, তোমার সঙ্গে আমার একটা বন্দোবস্ত করতে হচ্ছে।

অক্ষয় : একটা চিরস্থায়ী বন্দোবস্ত তো মন্ত্র পড়ে বিবাহের দিনেই হয়ে গেছে, আবার আর একটা!

পুরবালা : ওগো, এটা তত ভয়ানক নয়। এটা হয়তো তেমন অসহ্য না হতেও পারে।

অক্ষয় : সখী, তবে খুলে বলো।

*গান*

কী জানি কী ভেবেছ মনে
খুলে বলো ললনে।
কী কথা হায় ভেসে যায় ওই
ছলছল নয়নে।

পুরবালা : ওস্তাদজি, থামো। আমার প্রস্তাব এই যে দিনের মধ্যে একটা সময় ঠিক করো যখন তোমার ঠাট্টা বন্ধ থাকবে, যখন তোমার সঙ্গে দুটো-একটা কাজের কথা হতে পারবে।



অক্ষয় : গরিবের ছেলে, স্ত্রীকে কথা বলতে দিতে ভরসা হয় না, পাছে খপ করে বাজুবন্দ চেয়ে বসে।

*গান*

পাছে চেয়ে বসে আমার মন
আমি তাই ভয়ে ভয়ে থাকি।
পাছে চোখে চোখে পড়ে বাঁধা
আমি তাই তো তুলি নে আঁখি।

পুরবালা : তবে যাও।

অক্ষয় : না না, রাগারাগি না। আচ্ছা, যা বল তাই শুনব। খাতায় নাম লিখিয়ে তোমার ঠাট্টানিবারণী সভার সভ্য হব। তোমার সামনে কোনোরকমের বেয়াদবি করব না। তা, কী কথা হচ্ছিল। শ্যালীদের বিবাহ। উত্তম প্রস্তাব।

পুরবালা : দেখো, এখন বাবা নেই। মা তোমারই মুখ চেয়ে আছেন। তোমারই কথা শুনে এখনো তিনি বেশি বয়স পর্যন্ত মেয়েদের লেখাপড়া শেখাচ্ছন। এখন যদি সৎপাত্র না জুটিয়ে দিতে পার তা হলে কী অন্যায় হবে ভেবে দেখো দেখি।

অক্ষয় : আমি তো তোমাকে বলেইছি তোমরা কোনো ভাবনা কোরো না। আমার শ্যালীপতিরা গোকুলে বাড়ছেন।

পুরবালা : গোকুলটি কোথায়।

অক্ষয় : যেখান থেকে এই হতভাগ্যকে তোমার গোষ্ঠে ভর্তি করেছ। আমাদের সেই চিরকুমার-সভা।

পুরবালা : প্রজাপতির সগে তাদের যে লড়াই।

অক্ষয় : দেবতার সঙ্গে লড়াই করে পারবে কেন। তাঁকে কেবল চটিয়ে দেয় মাত্র। সেইজন্যে ভগবান প্রজাপতির বিশেষ ঝোঁক ঐ সভাটার উপরেই। সরা-চাপা হাঁড়ির মধ্যে মাংস যেমন গুমে গুমে সিদ্ধ হতে থাকে প্রতিজ্ঞার মধ্যে চাপা থেকে সভ্যগুলিও একেবারে হাড়ের কাছ পর্যন্ত নরম হয়ে উঠেছেন, দিব্যি বিবাহযোগ্য হয়ে এসেছেন—এখন পাতে দিলেই হয়। আমিও তো এক কালে ঐ সভার সভাপতি ছিলুম।

পুরবালা : তোমার কী রকম দশাটা হয়েছিল।

অক্ষয় : সে আর কী বলব। প্রতিজ্ঞা ছিল স্ত্রী শব্দ পর্যন্ত মুখে উচ্চারণ করব না, কিন্তু শেষকালে এমনি হল যে মনে হত শ্রীকৃষ্ণের যোলো-শো গোপিনী যদি বা সম্প্রতি দুষ্প্রাপ্য হন অন্তত মহাকালীর চৌষট্টি হাজার যোগিনীর সন্ধান পেলেও একবার পেট ভরে প্রেমালাপটা করে নিই—ঠিক সেই সময়টাতেই তোমার সঙ্গে সাক্ষাৎ হল আর-কি!

পুরবালা : চৌষট্টি হাজারের শখ মিটল?

অক্ষয় : সে আর তোমার মুখের সামনে বলব না। জাঁক হবে। তবে ইশারায় বলতে পারি, মা কালী দয়া করেছেন বটে।

পুরবালা : তবে আমিও বলি, বাবা ভোলানাথের নন্দীভৃঙ্গীর অভাব ছিল না, আমাকে বুঝি তিনি দয়া করেছিলেন।

অক্ষয় : তা হতে পারে, সেইজন্যেই কার্তিকটি পেয়েছ।

পুরবাল : আবার ঠাট্টা শুরু হল?

অক্ষয় : কার্তিকের কথাটা বুঝি ঠাট্টা? গা ছুঁয়ে বলছি, ওটা আমার অন্তরের বিশ্বাস।





*শৈলবালার প্রবেশ*

শৈলবালা : মুখুজ্জেমশায়, এইবার তোমার ছোটো দুটি শ্যালীকে রক্ষা করো।

অক্ষয় : যদি অরক্ষণীয়া হয়ে থাকেন তো আমি আছি। ব্যাপারটা কী।

শৈলবালা : মার কাছে তাড়া খেয়ে রসিকদাদা কোথা থেকে একজোড়া কুলীনের ছেলে এনে হাজির করেছেন, মা স্থির করেছেন তাদের সঙ্গেই তাঁর দুই মেয়ের বিবাহ্ দেবেন।

অক্ষয় : ওরে বাস রে। একেবারে বিয়ের এপিডেমিক। প্লেগের মতো। এক বাড়িতে একসঙ্গে দুই কন্যেকে আক্রমণ। ভয় হয় পাছে আমাকেও ধরে!

*গান*

বড়ো থাকি কাছাকাছি,
তাই ভয়ে ভয়ে আছি।
নয়ন বচন কোথায় কখন বাজিলে বাঁচি-না-বাঁচি।

শৈলবালা : এই কি তোমার গান গাবার সময় হল।

অক্ষয় : কী করব ভাই। রোশনচৌকি বাজাতে শিখি নি, তা হলে ধরতুম। বল কী। শুভকর্ম! দুই শ্যালীর উদ্‌বাহবন্ধন! কিন্তু এত তাড়াতাড়ি কেন।

শৈলবালা : বৈশাখমাসের পর আসছে বছরে অকাল পড়বে, আর বিয়ের দিন নেই।

পুরবালা : তোরা আগে থাকতে ভাবিস কেন শৈল, পাত্র আগে দেখা যাক তো।

*জগত্তারিণীব প্রবেশ*

জগত্তারিণী : বাবা অক্ষয়।

অক্ষয় : কী মা।

জগত্তারিণী : তোমার কথা শুনে আর তো মেয়েদের রাখতে পারি নে।

শৈলবালা : মেয়েদের রাখতে পার না বলেই কি মেয়েদের ফেলে দেবে মা।

জগত্তারিনী। ঐ তো। তোদের কথা শুনলে গায়ে জ্বর আসে। বাবা অক্ষয় শৈল বিধবা মেয়ে, ওকে এত পড়িয়ে, পাস করিয়ে, কী হবে বলো দেখি। ওর এত বিদ্যের দরকার কী।

অক্ষয় : মা, শাস্ত্রে লিখেছে, মেয়েমানুষের একটা-না-একটা কিছু উৎপাত থাকা চাই— হয় স্বামী, নয় বিদ্যে, নয় হিস্টিরিয়া। দেখো-না লক্ষ্মীর আছেন বিষ্ণু, তাঁর আর বিদ্যের দরকার হয়নি, তাই স্বামীটিকে এবং পেঁচাটিকে নিয়েই আছেন; আর সরস্বতার স্বামী নেই, কাজেই তাঁকে বিদ্যে নিয়ে থাকতে হয়।

জগত্তারিণী : তা, যা বল বাবা, আসছে বৈশাখে মেয়েদের বিয়ে দেবই।

পুরবালা : হাঁ মা, আমারও সেই মত। মেয়েমানুষের সকাল সকাল বিয়ে হওয়াই ভালো।

অক্ষয় : (জনান্তিকে) তা তো বটেই। বিশেষত যখন একাধিক স্বামী শাস্ত্রে নিষেধ তখন সকাল সকাল বিয়ে করে সময়ে পুষিয়ে নেওয়া চাই।

পুরবালা : আঃ কী বকছ। মা শুনতে পাবেন।

জগত্তারিণী : রসিককাকা আজ পাত্র দেখাতে আসবেন। তা, চল্ মা পুরি, তাদের জলখাবার ঠিক করে রাখিগে।

[ *জগত্তারিণীর ও পুরবালার প্রস্থান*

শৈলবালা : আর তো দেরি করা যায় না মুখুজ্জেমশায়। এইবার তোমার সেই চিরকুমার-সভার বিপিনবাবু শ্রীশবাবুকে বিশেষ একটু তাড়া না দিলে চলছে না। আহা, ছেলে দুটি



চমৎকার। আমাদের নেপো আর নীরর সঙ্গে দিব্যি মানায়। তুমি তো চৈত্রমাস যেতে না-যেতে আপিস ঘাড়ে করে সিমলে যাবে, এবারে মাকে ঠেকিয়ে রাখা শক্ত হবে।

অক্ষয় : কিন্তু, তাই ব'লে সভাটিকে হঠাৎ অসময়ে তাড়া লাগালে যে চমকে যাবে। ডিমের খোলা ভেঙে ফেললেই কিছু পাখি বেরোয় না। যথোচিত তা দিতে হবে, তাতে সময় লাগে।

শৈলবালা : বেশ তো, তা দেবার ভার আমি নেব মুখুজ্জেমশায়।

অক্ষয় : আর-একটু খোলসা করে বলতে হচ্ছে।

শৈলবালা : ঐ তো দশ নম্বরে ওদের সভা? আমাদের ছাদের উপর দিয়ে দেখন-হাসির বাড়ি পেরিয়ে ওখানে ঠিক যাওয়া যাবে। আমি পুরুষবেশে ওদের সভার সভ্য হব, তারপরে সভা কতদিন টেঁকে আমি দেখে নেব।

অক্ষয় : তা হলে জন্মটা বদলে নিয়ে আর-একবার সভ্য হব। একবার তোমার দিদির হাতে নাকাল হয়েছি, এবার তোমার হাতে। কুমার হবার সুখটাই ঐ—কটাক্ষবাণগুলোকে লক্ষ্যভেদ করবার সুযোগ দেওয়া যায়।

শৈলবালা : ছি মুখুজ্জেমশায়, তুমি সেকেলে হয়ে যাচ্ছ। ঐ-সব নয়নবাণ-টানগুলোর এখন কি আর চলন আছে। যুদ্ধবিদ্যার যে এখন অনেক বদল হয়ে গেছে।

*নৃপবালা ও নীরবালার প্রবেশ*

নৃপ শান্ত স্নিগ্ধ, নীর তাহার বিপরীত— কৌতুকে এবং চাঞ্চল্যে সে সর্বদাই আন্দোলিত

নীরবালা : (শৈলকে জড়াইয়া ধরিয়া) মেজদিদিভাই, আজ কারা আসবে বল্‌ তো।

নৃপবালা : মুখুজ্জেমশায়, আজ কি তোমার বন্ধুদের নিমন্ত্রণ আছে। জলখাবারের আয়োজন হচ্ছে কেন।

অক্ষয় : ঐ তো! বই পড়ে পড়ে চোখ কানা করলে—পৃথিবীর আকর্ষণে উল্কাপাত কী করে ঘটে সে-সমস্ত লাখ-দুলাখ ক্রোশের খবর রাখ, আর আজ ১৮ নম্বর মধুমিস্ত্রির গলিতে কার আকর্ষণে কে এসে পড়ছে সেটা অনুমান করতেও পারলে না?

নীরবালা : বুজেছি ভাই সেজদিদি। তোর বর আসছে ভাই, সকালবেলা আমার বাঁ চোখ নাচছিল।

নৃপবালা : তোর বাঁ চোখ নাচলে আমার বর আসবে কেন।

নীরবালা : তা ভাই, আমার বাঁ চোখটা নাহয় তোর বরের জন্য নেচে নিলে, তাতে আমি দুঃখিত নই। কিন্তু মুখুজ্জেমশায়, জলখাবার তো দুটি লোকের জন্যে দেখলুম, সেজদিদি কি স্বয়ম্বরা হবে নাকি।

অক্ষয় : আমাদের ছোড়দিদিও বঞ্চিত হবেন না।

নীরবালা : আহা মুখুজ্জেমশায়, কী সুসংবাদ শোনালে। তোমাকে কী বকশিশ দেব। এই নাও আমার গলার হার, আমার দু হাতের বালা।

শৈলবালা : আঃ ছি, হাত খালি করিস নে।

নীরবালা : আজ আমাদের বরের অনারে পড়ার ছুটি দিতে হবে মুখুজ্জেমশায়।

নৃপবালা : আঃ কী বর বর করছিস। দেখো তো ভাই মেজদিদি।

অক্ষয় : ওকে ঐজন্যেই তো বর্বরা নাম দিয়েছি। অয়ি বর্বরে, ভগবান তোমাদের কটি সহোদরাকে এই একটি অক্ষয় বর দিয়ে রেখেছেন, তবু তৃপ্তি নেই?

নীরবালা : সেইজন্যেই তো লোভ বেড়ে গেছে।





*নৃপ তাহাকে টানিয়া লইয়া চলিল*

(চলিতে চলিতে) এলে খবর দিয়ো মুখুজ্জেমশায়, ফাঁকি দিয়ো না। দেখছ তো সেজদিদি কিরকম চঞ্চল হয়ে উঠেছে।

*গান*

না ব'লে যায় পাছে সে
আঁখি মোর ঘুম না জানে।

অক্ষয় : ভয় নেই, ভয় নেই। একটা যায় তো আর-একটা আসবে। যে বিধাতা আগুন সৃষ্টি করেছেন পতঙ্গ তিনিই জুটিয়ে দেবেন। এখন গানটা চলুক।

নীরবালা :— কাছে তার রই, তবুও
ব্যথা যে রয় পরানে।

অক্ষয় : নীরু, এটা তো আগন্তুকদের লক্ষ্য করে তৈরি হয় নি। কাছের মানুষটি কে বলো তো।

নীরবালা :— যে পথিক পথের ভুলে
এল মোর প্রাণের কূলে
পাছে তার ভুল ভেঙে যায়
চলে যায় কোন্ উজানে,
আঁখি মোর ঘুম না জানে।

অক্ষয় : এতো আমার সঙ্গে মিলছে। কিন্তু ভাই জেনেশুনেই পথ ভুলেছি, সুতরাং সে ভুল ভাঙবার রাস্তা রাখি নি।

নীরবালা :- এল সেই এল আমার আগল টুটে,
খোলা দ্বার দিয়ে আবার যাবে ছুটে।
খেয়ালের হাওয়া লেগে
যে খেপা ওঠে জেগে
সে কি আর সেই অবেলায়
মিনতির বাধা মানে।
আঁখি মোর ঘুম না জানে।

অক্ষয় :— গান

না, না গো, না
কোরো না ভাবনা—
যদি বা নিশি যায় যাব না, যাব না।
যখনই চলে যাই
আসিব বলে যাই,
আলো ছায়ার পথে করি আনাগোনা।
দোলাতে দোলে মন মিলনে বিরহে।
বারে বারেই জানি তুমি তো চির হে।
ক্ষণিক আড়ালে
বারেক দাঁড়ালে
মরি ভয়ে ভয়ে পাব কি পাব না।

নীরবালা : বড়ো নিশ্চিন্ত হলুম। তা হলে ঘুমোতে পারি।



অক্ষয় : নির্ভয়ে।

[ *নৃপবালা ও নীরবালার প্রস্থান*

শৈলবালা : মুখুজ্জেমশায়, আমি ঠাট্টা করছি নে—আমি চিরকুমার-সভার সভ্য হব। কিন্তু আমার সঙ্গে পরিচিত একজন কাউকে চাই তো। তোমার বুঝি আর সভ্য হবার জো নেই?

অক্ষয় : না, আমি পাপ করেছি। তোমার দিদি আমার তপস্যা ভঙ্গ করে আমাকে স্বর্গ হতে বঞ্চিত করেছেন।

শৈলবালা : তা হলে রসিকদাদাকে ধরতে হচ্ছে। তিনি তো কোনো সভার সভ্য না হয়েও চিরকুমার-ব্রত রক্ষা করেছেন।

অক্ষয় : সভ্য হলেই বুড়োবয়সে ব্রতটি খোয়াবেন। ইলিশমাছ অমনি দিব্যি থাকে, ধরলেই মারা যায় ; প্রতিজ্ঞাও ঠিক তাই, তাকে বাঁধলেই তার সর্বনাশ।

*রসিকের প্রবেশ*

*রসিকদাদার সম্মুখের মাথায় টাক, গোঁফ পাকা, গৌরবর্ণ, দীর্ঘাকৃতি*

অক্ষয় : ওরে পাষণ্ড, ভণ্ড, অকালকুষ্মাণ্ড।

রসিক : কেন হে মত্তমন্থর কুণ্ডকুঞ্জর পুঞ্জঅঞ্জনবর্ণ।

অক্ষয় : তুমি আমার শ্যালী-পুষ্পবনে দাবানল আনলে চাও?

শৈলবালা : রসিকদাদা, তোমারই বা তাতে কী লাভ।

রসিক : ভাই, সইতে পারলুম না, কী করি। বছরে বছরেই তোর বোনদের বয়স বাড়ছে, বড়োমা আমারই দোষ দেন কেন। বলেন দুবেলা বসে বসে কেবল খাচ্ছ, মেয়েদের জন্যে দুটো বর দেখে দিতে পার না। আচ্ছা ভাই, আমি না খেতে রাজি আছি, তা হলেই বর জুটবে না তোর বোনদের বয়স কমতে থাকবে? এ দিকে যে-দুটির বর জুটছে না তাঁরা তো দিব্যি খাচ্ছেন দাচ্ছেন। শৈলভাই, কুমারসম্ভবে পড়েছিস, মনে আছে তো?—

স্বয়ং বিশীর্ণদ্রুমপর্ণবৃত্তিতা  
পরা হি কাষ্ঠা তপসস্তয়া পুনঃ।  
তদপ্যপাকীর্ণমতঃ প্রিয়ংবদাং  
বদন্ত্যপর্ণেতি চ তাং পুরাবিদঃ।

তা ভাই, দুর্গা নিজের বর খুঁজতে খাওয়া-দাওয়া ছেড়ে তপস্যা করেছিলেন; কিন্তু নাতনীদের বর জুটছে না বলে আমি বুড়োমানুষ খাওয়া-দাওয়া ছেড়ে দেব, বড়োমার এ কী বিচার। আহা শৈল, ওটা মনে আছে তো? তদপ্যপাকীর্ণমতঃ প্রিয়ংবদাং—

শৈলবালা : মনে আছে দাদা, কিন্তু কালিদাস এখন ভালো লাগছে না।

রসিক : তা হলে তো অত্যন্ত দুঃসময় বলতে হবে।

শৈলবালা : তাই তোমার সঙ্গে পরামর্শ আছে।

রসিক : তা, রাজি আছি ভাই। যেরকম পরামর্শ চাও তাই দেব। যদি হাঁ বলাতে চাও হাঁ বলব, না বলাতে চাও না বলব। আমার এই গুণটি আছে। আমি সকলের মতের সঙ্গে মত দিয়ে যাই বলেই সবাই আমাকে প্রায় নিজের মতোই বুদ্ধিমান ভাবে।

অক্ষয় : তুমি অনেক কৌশলে তোমার পসার বাঁচিয়ে রেখেছ, তার মধ্যে তোমার এই টাক একটি।

রসিক : আর একটি হচ্ছে 'যাবৎ কিঞ্চিন্ন ভাষতে'—তা আমি বাইবের লোকের কাছে বেশি কথা কই নে।





শৈলবালা : সেইটে বুঝি আমাদের কাছে পুষিয়ে নাও?

রসিক : তোদের কাছে যে ধরা পড়েছি।

শৈলবালা : ধরা যদি পড়ে থাক তো চলো যা বলি তাই করতে হবে।

রসিক : ভয় নেই দিদি। এমন দুটি কুলীনের ছেলে জোগাড় করেছি কন্যাদায়ের দুঃখের চেয়েও যারা হাজারগুণ অসহ্য। তাদের দেখলে বড়োমা তাঁর মেয়েদের জন্য এ বাড়িতে চিরকুমারী-সভা স্থাপন করবেন। যাই, তিনি ডেকে পাঠিয়েছেন।

[ *প্রস্থান*

শৈলবালা : মুখুজ্জেমশায়।

অক্ষয় : আজ্ঞা করো।

শৈলবালা : কুলীনের ছেলে দুটোকে কোনো ফিকিরে তাড়াতে হবে।

অক্ষয় : তা তো হবেই।—

*গান*

দেখব কে তোর কাছে আসে—<br>
তুই রবি একেশ্বরী, একলা আমি রইব পাশে।

শৈলবালা : (হাসিয়া) একেশ্বরী?

অক্ষয় : নাহয় তোমরা চার ঈশ্বরীই হলে, শাস্ত্রে আছে : অধিকন্তু ন দোষায়।

শৈলবালা : আর, তুমিই একলা থাকবে? ওখানে বুঝি অধিকন্তু খাটে না?

অক্ষয় : ওখানে শাস্ত্রের আর-একটা পবিত্র বচন আছে সর্বমত্যন্তগর্হিতং।

শৈলবালা : কিন্তু মুখুজ্জেমশায়, ও পবিত্র বচনটা তো বরাবর খাটবে না। আরও সঙ্গী জুটবে।

অক্ষয় : তোমাদের এই একটি শালার জায়গায় দশশালা বন্দোবস্ত হবে? তখন আবার নূতন কার্যবিধি দেখা যাবে। ততদিন কুলীনের ছেলেটেলেগুলোকে ঘেঁষতে দিচ্ছি নে।

*চাকরের প্রবেশ*

চাকর : দুটি বাবু এসেছে।

[ *প্রস্থান*

শৈলবালা : ঐ বুঝি তারা এল। দিদি আর মা ভাঁড়ারে ব্যস্ত আছেন, তাদের অবকাশ হবার পূর্বেই ওদের কোনোমতে বিদায় করে দিয়ো।

অক্ষয় : কী বকশিশ মিলবে।

শৈলবালা : আমরা তোমার সব শালীরা মিলে তোমাকে 'শালীবাহন রাজা' খেতাব দেব!

অক্ষয় : শালীবাহন দি সেকেন্ড্?

শৈলবাহন। সেকেণ্ড্ হতে যাবে কেন। সে শলীবাহনের নাম ইতিহাস থেকে একেবারে বিলুপ্ত হয়ে যাবে। তুমি হবে শালীবাহন দি গ্রেট।

অক্ষয় : বল কী। আমার রাজ্যকাল থেকে জগতে নূতন সাল প্রচলিত হবে?

*গান*

তুমি আমায় করবে মস্ত লোক—<br>
দেবে লিখে রাজার টিকে প্রসন্ন ওই চোখ।

[ *শৈবালের প্রস্থান*



*মৃত্যুঞ্জয় ও দারুকেশ্বরের প্রবেশ*

একটি বিসদৃশ লম্বা, রোগা, বুটজুতা-পরা, ধুতি প্রায় হাঁটুর কাছে উঠিয়াছে, চোখের নীচে কালি পড়া, ম্যালেরিয়া রোগীর চেহারা, বয়স বাইশ বত্রিশ হইতে পর্যন্ত যেটা খুশি হইতে পারে। আর-একটি বেঁটে খাটো, অত্যন্ত দাড়ি-গোঁফ-সংকুল, নাকটি বটিকাকার, কপালটি ঢিবি, কালোকোলো, গোলগাল

অক্ষয় : (অত্যন্ত সৌহার্দ্য-সহকারে উঠিয়া প্রবলবেগে শেক্‌হ্যাণ্ড করিয়া) আসুন মিস্টার ন্যাথানিয়াল, আসুন মিস্টার জেরেমায়া, বসুন বসুন। ওরে, বরফ-জল নিয়ে আয় রে, তামাক দে—

মৃত্যুঞ্জয় : (সহসা বিজাতীয় সম্ভাষণে সংকুচিত হইয়া মৃদুস্বরে) আজ্ঞে আমার নাম মৃত্যুঞ্জয় গাঙ্গুলি।

দারুকেশ্বর : আমার নাম শ্রীদারুকেশ্বর মুখোপোধ্যায়।

অক্ষয় : ছি মশায়। ও নামগুলো এখনো ব্যবহার করেন বুঝি? আপনাদের ক্রিশ্চান নাম? (আগন্তুকদিগকে হতবুদ্ধি নিরুত্তর দেখিয়া) এখনো বুঝি নামকরণ হয় নি? তা, তাতে বিশেষ কিছু আসে যায় না, ঢের সময় আছে।

অক্ষয়ের গুড়গুড়ি নল মৃত্যুঞ্জয়ের হাতে পদান। সে লোকটা ইতস্তত করিতেছে দেখিয়া

বিলক্ষণ! আমার সামনে আবার লজ্জা। সাত বছর বয়স থেকে লুকিয়ে তামাক খেয়ে পেকে উঠেছি। ধোঁয়া লেগে লেগে বুদ্ধিতে ঝুল পড়ে গেল। লজ্জা যদি করতে হয় তা হলে আমার তো আর ভদ্রসমাজে মুখ দেখাবার জো থাকে না।

তখন সাহস পাইয়া দারুকেশ্বর মৃত্যুঞ্জয়ের হাত হইতে ফস করিয়া নল কাড়িয়া লইয়া ফড় ফড় শব্দে টানিতে আরম্ভ করিল। অক্ষয় পকেট হইতে কড়া বর্মার চুরোট বাহির মরিয়া মৃত্যুঞ্জয়ের হাতে দিলেন। যদিচ তাহার চুরোট অভ্যাস ছিল না, তবু সে সদ্যস্থাপিত ইয়ার্কির খাতিরে প্রাণের মায়া পরিত্যাগ করিয়া মৃদুমন্দ টান দিতে লাগিল এবং কোনো গতিকে কাশি চাপিয়া রাখিল

অক্ষয় : এখন কাজের কথাটা শুরু করা যাক। কী বলেন।

মৃতুঞ্জয় চুপ করিয়া রহিল

দারুকেশ্বর : তা নয় তো কী। শুভস্য শীঘ্রং।

অক্ষয় : (গম্ভীর হইয়া) মুর্গি না মটন?

*মৃত্যুঞ্জয় অবাক হইয়া মাথা চুলকাইতে লাগিল*
*দারুকেশ্বর কিছু না বুঝিয়া অপরিমিত হাসিতে আরম্ভ করিল*

আরে মশায়, নাম শুনেই হাসি। তা হলে গন্ধে অজ্ঞান এবং পাতে পড়লে মারাই যাবেন। তা, যেটা হয় মনস্থির করে বলুন— মুর্গি হবে না মটন হবে।

তখন দুজনের আহারের কথা হইতেছে। ভীরু মৃত্যুঞ্জয় নিরুত্তর হইয়া ভাবিতে লাগিল
*দারুকেশ্বর লালায়িত রসনায় একবার চারি দিকে চাহিয়া দেখিল*

ভয় কিসের মশায়। নাচতে বসে ঘোমটা?

দারুকেশ্বর : (দুই হাতে পা চাপড়াইয়া, হাসিয়া) তা মুর্গিই ভালো, কট্‌লেট, কী বলেন।

মৃত্যুঞ্জয় : (সাহস পাইয়া) মটনটাই বা মন্দ কী ভাই। চপ!





অক্ষয় : ভয় কী দাদা, দুই হবে। দোমনা করে খেয়ে সুখ হয় না। (চাকরকে ডাকিয়া) ওরে, মোড়ের মাথায় যে হোটেল আছে সেখান থেকে কলিমদ্দি খানসামাকে ডেকে আন্ দেখি। (বুড়ো আঙুল দিয়া মৃত্যুঞ্জয়ের গা টিপিয়া মৃদুস্বরে) বিয়ার না শেরি?

*মৃত্যুঞ্জয় লজ্জিত হইয়া মুখ বাঁকাইল*

দারুকেশ্বর : হুইস্কির বন্দোবস্ত নেই বুঝি?

অক্ষয় : (পিঠ চাপড়াইয়া) নেই তো কী। বেঁচে আছি কী করে।

*গান*

অভয় দাও তো বলি আমার wish কী—
একটি ছটাক সোডার জলে বাকি তিন পোয়া হুইস্কি।

ক্ষীণপ্রকৃতির মৃত্যুঞ্জয়ও প্রাণপণে হাস্য করা কর্তব্য বোধ করিল এবং দারুকেশ্বর ফস করিয়া একটা বই টানিয়া লইয়া টপাটপ বাজাইতে আরম্ভ করিল

দারুকেশ্বর : দাদা, ওটা শেষ করে ফেলো।

*গান*

অভয় দাও তো বলি আমার wish কী—

অক্ষয় : (মৃত্যুঞ্জয়কে ঠেলা দিয়া) ধরো না হে, তুমিও ধরো।

সলজ্জ মৃত্যুঞ্জয় নিজের প্রতিপত্তি রক্ষার জন্য মৃদুস্বরে যোগ দিল

অক্ষয় ডেস্ক চাপড়াইয়া বাজাইতে লাগিলেন—এক জায়গায় হঠাৎ থামিয়া গম্ভীর হইয়া

হাঁ হাঁ, আসল কথাটা জিজ্ঞাসা করা হয় নি। এ দিকে তো সব ঠিক, এখন আপনারা কী হলে রাজী হন।

দারুকেশ্বর : আমাদের বিলেতে পাঠাতে হবে।

অক্ষয় : সে তো হবেই। তার না কাটলে কি শ্যাম্পেনের ছিপি খোলে। দেশে আপনাদের মতো লোকের বিদ্যেবুদ্ধি চাপা থাকে, বাঁধন কাটলেই একেবারে নাকে মুখে চোখে উছলে উঠবে।

দারুকেশ্বর : (অত্যন্ত খুশি হইয়া অক্ষয়ের হাত চাপিয়া ধরিয়া) দাদা, এইটে তোমাকে করে দিতেই হচ্ছে। বুঝলে?

অক্ষয় : সে কিছু শক্ত নয়। কিন্তু ব্যাপ্‌টাইজ্ আজই তো হবেন?

দারুকেশ্বর : (হাসিতে হাসিতে) সেটা কিরকম।

অক্ষয় : (কিঞ্চিৎ বিস্ময়ের ভাবে) কেন, কথাই তো আছে, রেভারেন্ড্ বিশ্বাস আজ রাত্রেই আসছেন। ব্যাপটিজ্‌ম্ না হলে তো ক্রিশ্চান মতে বিবাহ হতে পারে না।

মৃত্যুঞ্জয় : (অত্যন্ত ভীত হইয়া) ক্রিশ্চান মতে কী মশায়।

অক্ষয় : আপনি যে আকাশ থেকে পড়লেন। সে হচ্ছে না—ব্যাপ্‌টাইজ্ যেমন করে হোক, আজ রাত্রেই সারতে হচ্ছে। কিছুতেই ছাড়ব না।

মৃত্যুঞ্জয় : আপনারা ক্রিশ্চান নাকি।

অক্ষয় : মশায়, ন্যাকামি রাখুন। যেন কিছুই জানেন না।

মৃত্যুঞ্জয় : (অত্যন্ত ভীতভাবে) মশায়, আমরা হিঁদু, ব্রাহ্মণের ছেলে জাত খোয়াতে পারব না।

অক্ষয় : (হঠাৎ অত্যন্ত উদ্ধতস্বরে) জাত কিসের মশায়। এ দিকে কলিমদ্দির হাতে মুর্গি খাবেন, বিলেত যাবেন, আবার জাত?

